প্রমথ্নন্তং তদা বীরান্ ভারদ্বাজং মহারথম্ ।
অভ্যবর্ত্তত সংক্রুদ্ধঃ শিবী রাজন্ ! প্রতাপবান্ ॥১৬॥
তমাপতন্তং সংপ্রেক্ষ্য পাণ্ডবানাং মহারথম্ ।
বিব্যাধ দশভির্বাণৈঃ সর্ব্বপারশবৈঃ শিতৈঃ ॥১৭॥
তং শিবিঃ প্রতিবিব্যাধ ত্রিংশতা নিশিতৈঃ শরৈঃ ।
সারথিঞ্চাস্য ভল্লেন স্ময়মানো ন্যপাতয়ৎ ॥১৮॥
তস্য দ্রোণো হয়ান্ হত্বা সারথিঞ্চ মহাত্মনঃ ।
অথাস্য সশিরস্ত্রাণং শিরঃ কায়াদপাহরৎ ॥১৯॥
ততোঽস্য সারথিং ক্ষিপ্রমন্যং দুর্য্যোধনোঽদিশৎ ।
স তেন সংগৃহীতাশ্বঃ পুনরভ্যদ্রবদ্রিপূন্ ॥২০॥
কলিঙ্গানামনীকেন কালিঙ্গস্য সুতো রণে ।
পূর্ব্বং পিতৃবধাৎ ক্রুদ্ধো ভীমসেনমুপাদ্রবৎ ॥২১॥

ভারতকৌমুদী

প্রেতি। প্রমথ্নন্তমালোড়য়ন্তম্। ভারদ্বাজং দ্রোণম্ ॥১৬॥
তমিতি। সর্ব্বেষ্বেবাবয়বেষু পারশবৈর্লৌহময়ৈঃ, শিতৈঃ সুধারৈঃ ।১৭।
তমিতি। স্ময়মান ঈষদ্ধসন্ ॥১৮॥
তস্যেতি। শিরস্ত্রাণেন লৌহময়েন শিরোবক্ষকাবরণেন সহেতি তৎ ॥১৯॥
তত ইতি। অস্য দ্রোণস্য। অদিশদ্গন্তুমাদিশৎ। সংগৃহীতা অশ্বা যেন সঃ ॥২০॥

রাজা ! সেই সময়ে মহারথ দ্রোণ বীরগণকে আলোড়ন করিতে লাগিলে, প্রতাপশালী শিবি ক্রুদ্ধ হইয়া দ্রোণের সম্মুখে উপস্থিত হইলেন ॥১৬॥

পাণ্ডবপক্ষের মহারথ শিবিকে আগত দেখিয়া দ্রোণ লৌহময় সুধার দশটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন ॥১৭॥

তখন শিবি ঈষৎ হাস্য করিয়া ত্রিশটা সুধার বাণদ্বারা দ্রোণকে প্রতিবিদ্ধ করিলেন এবং একটা ভল্লদ্বারা তাঁহার সারথিকে নিপাতিত করিলেন ॥১৮॥

তদনন্তর দ্রোণ মহাত্মা শিবির অশ্ব ও সারথিকে বধ করিয়া শিরস্ত্রাণের সহিত তাঁহার মস্তকটীকে দেহ হইতে হরণ করিলেন ॥১৯॥

তাহার পর দুর্য্যোধন সত্বর অন্য সারথিকে দ্রোণের রথে যাইবার আদেশ করিলেন, তখন সেই সারথি যাইয়া দ্রোণের অশ্বগুলিকে ধরিল, পরে দ্রোণ আবার শত্রুপক্ষের দিকে ধাবিত হইলেন ॥২০॥

(১৬)· শিবী রাজা প্রতাপবান্—নি। (২১)···কলিঙ্গস্য সুতো যুবা· পি, · কলিঙ্গস্য সুতো রণে·· বঙ্গ বর্দ্ধ।

স ভীমং পঞ্চভির্বিদ্ধ্বা পুনর্বিব্যাধ সপ্তভিঃ।
বিশোকং ত্রিভিরানর্চ্ছদ্ধ্বজমেকেন পত্রিণা ॥২২॥
কলিঙ্গানান্তু তং শূরং ক্রুদ্ধং ক্রুদ্ধো বৃকোদরঃ।
রথাদ্রথমভিক্রম্য মুষ্টিনা নিজঘান হ ॥২৩॥
তস্য মুষ্টিহতস্যাজৌ পাণ্ডবেন বলীয়সা।
সর্ব্বাণ্যস্থীনি সহসা প্রাপতন্ বৈ পৃথক্ পৃথক্ ॥২৪॥
তং কর্ণো ভ্রাতরশ্চাস্য নামৃষ্যন্ত পরন্তপ !।
তে ভীমসেনং নারাচৈর্জঘ্নুরাশীবিষোপমৈঃ ॥২৫॥
ততঃ শক্ররথং ত্যক্ত্বা ভীমো ধ্রুবরথং গতঃ।
ধ্রুবঞ্চাস্যন্তমনিশং মুষ্টিনা সমপোথয়ৎ।
স তথা পাণ্ডুপুত্রেণ বলিনাভিহতোঽপতৎ ॥২৬॥

### ভারতকৌমুদী

কলিঙ্গানামিতি। অনীকেন সৈন্যেন, কালিঙ্গস্য কলিঙ্গরাজস্য ॥২১॥
স ইতি। বিশোকং নাম ভীমস্য সারথিম্, আনর্চ্ছৎ পীড়য়ৎ। পত্রিণা বাণেন ॥২২॥
কলিঙ্গানামিতি। রথাৎ স্বকীয়াৎ, রথং কলিঙ্গস্য, অভিক্রম্য উৎপত্য ॥২৩॥
তস্যেতি। পাণ্ডবেন ভীমেন। প্রাপতন্ অভজ্যন্ত ॥২৪॥
তমিতি। অস্য কর্ণস্য, নামৃষ্যন্ত নাসহন্ত। জঘ্নুঃ প্রজহ্রুঃ ॥২৫॥

---

এদিকে কলিঙ্গরাজের পুত্র পিতৃবধনিবন্ধন পূর্ব্বেই ভীমের উপরে ক্রুদ্ধ ছিলেন, সুতরাং তিনি কলিঙ্গসৈন্য লইয়া ভীমের দিকে চলিলেন ॥২১॥

ক্রমে তিনি পাঁচটা বাণদ্বারা ভীমকে বিদ্ধ করিয়া পুনরায় সাতটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধ করিলেন এবং তিনটা বাণদ্বারা ভীমের সারথি বিশোককে, আর একটা বাণদ্বারা তাঁহার ধ্বজটাকে তাড়ন করিলেন ॥২২॥

তখন ভীমসেন ক্রুদ্ধ হইয়া আপন রথ হইতে কলিঙ্গরাজপুত্রের রথে লাফাইয়া পড়িয়া মুষ্টিদ্বারা বীর ও ক্রুদ্ধ কলিঙ্গরাজপুত্রকে আঘাত করিলেন ॥২৩॥

বলবান্ ভীমসেন মুষ্টিদ্বারা আঘাত করিলে, তৎক্ষণাৎ কলিঙ্গরাজপুত্রের সমস্ত অস্থি পৃথক্ পৃথক্ ভাবে ভগ্ন হইয়া গেল ॥২৪॥

পরন্তপ রাজা !' তখন কর্ণ ও কর্ণের ভ্রাতারা ভীমসেনকে সহ্য করিলেন না। তাঁহারা সর্পতুল্য নারাচসমূহদ্বারা ভীমসেনকে আঘাত করিলেন ॥২৫॥

---

(২৩)· রথাদ্রথমভিপ্লুত্য· ·পি,· মুষ্টিনাভিজঘান হ—বা নি। (২৬)·· ক্রমবধম্ · ক্রমঞ্চ নি।

তং নিহত্য মহারাজ ! ভীমসেনো মহাবলঃ ।
জয়রাতরথং প্রাপ্য মুহুঃ সিংহ ইবানদৎ ॥২৭॥
জয়রাতমথাক্ষিপ্য নদন্ সব্যেন পাণিনা ।
তলেন নাশয়ামাস কর্ণস্যৈবাগ্রতঃ স্থিতম্ ॥২৮॥
কর্ণস্তু পাণ্ডবে শক্তিং কাঞ্চনীং সমবাসৃজৎ ।
ততস্তামেব জগ্রাহ প্রহসন্ পাণ্ডুনন্দনঃ ॥২৯॥
কর্ণায় চৈব দুর্দ্ধর্ষশ্চিক্ষেপাজৌ বৃকোদরঃ ।
তামাপতন্তীং চিচ্ছেদ শকুনিস্তৈলপায়িনা ॥৩০॥

### ভারতকৌমুদী

তত ইতি। শত্রুরথং কলিঙ্গরথম্, ধ্রুবো নাম কশ্চিদ্বীরস্তস্য রথম্। অস্যস্তং ভীমং প্রত্যেব বাণান্ ক্ষিপন্তম্। সমপোথয়ৎ প্রাহরৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৬॥

তমিতি। জয়রাতোঽপি কৌরবপক্ষীয়ঃ কশ্চিদ্বীরস্তস্য রথম্, প্রাপ্যোৎপত্য ॥২৭॥

জয়েতি। আক্ষিপ্য আকৃষ্য, সব্যেন বামেন। তলেন দক্ষিণচপেটেন ॥২৮॥

কর্ণ ইতি। কাঞ্চনস্য স্বর্ণস্যেয়মিতি কাঞ্চনী তাম্। অণন্তাদীপ্রত্যয়ঃ ॥২৯॥

কর্ণায়েতি। চিক্ষেপ তামেব শক্তিমিতি শেষঃ। তৈলপায়িনা তৈলাক্তেন শরেণ ॥৩০॥

---

তদনন্তর ভীমসেন কলিঙ্গরাজপুত্রের রথ হইতে ধ্রুবের রথে গমন করিলেন; তখন ধ্রুব অনবরত বাণক্ষেপ করিতে লাগিলে, ভীম তাঁহাকেও মুষ্টিদ্বারা আঘাত করিলেন, বলবান্ ভীম সেইভাবে আঘাত করিলে, ধ্রুব রথ হইতে পড়িয়া গেলেন ॥২৬॥

মহারাজ! মহাবল ভীমসেন ধ্রুবকে বধ করিয়া জয়রাতের রথে যাইয়া বার বার সিংহের ন্যায় গর্জন করিলেন ॥২৭॥

তৎপরে ভীমসেন গর্জন করিতে থাকিয়া বামহস্তদ্বারা জয়রাতকে আকর্ষণ করিয়া দক্ষিণহস্তের চপেটাঘাতে কর্ণের সম্মুখেই জয়রাতকে বিনাশ করিলেন ॥২৮॥

কর্ণ তখন ভীমের উপরে একটা স্বর্ণময়ী শক্তি নিক্ষেপ করিলেন, তৎপরে ভীম হাসিতে হাসিতেই সেইটাকে ধরিয়া ফেলিলেন ॥২৯॥

এবং দুর্দ্ধর্ষ ভীমসেন সেই শক্তিটাকেই আবার কর্ণের উপরে নিক্ষেপ করিলেন, সেই শক্তিটা আসিতে লাগিলে, শকুনি একটা তৈলাক্ত বাণদ্বারা সেটাকে ছেদন করিলেন ॥৩০॥

এতৎ কৃত্বা মহৎ কর্ম্ম রণেঽদ্ভুতপরাক্রমঃ।
পুনঃ স্বরথমাস্থায় দুদ্রাব তব বাহিনীম্ ॥৩১॥
তমায়ান্তং জিঘাংসন্তং ভীমং ক্রুদ্ধমিবান্তকম্।
ন্যবারয়ন্ মহাবাহুং তব পুত্রা বিশাংপতে!।
মহতা শরবর্ষেণ চ্ছাদয়ন্তো মহারথাঃ ॥৩২॥
দুর্ম্মদস্য ততো ভীমঃ প্রহসন্নিব সংযুগে।
সারথিঞ্চ হয়াংশ্চৈব শরৈর্নিন্যে যমক্ষয়ম্ ॥৩৩॥
দুর্ম্মদস্তু ততো যানং দুষ্কর্ণস্যাবপুপ্লুবে।
তাবেকরথমারূঢ়ৌ ভ্রাতরৌ পরতাপনৌ ॥৩৪॥
সংগ্রামশিরসো মধ্যে ভীমং দ্বাবপ্যধাবতাম্।
যথাম্বুপতিমিত্রৌ হি তারকং দৈত্যসত্তমম্ ॥৩৫॥ (যুগ্মকম্)
ততস্তু দুর্ম্মদশ্চৈব দুষ্কর্ণশ্চ তবাত্মজৌ।
রথমেকং সমারুহ্য ভীমং বাণৈরবিধ্যতাম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

এতদিতি। অদ্ভুতপরাক্রমো বৃকোদর ইত্যনুবৃত্তিঃ। দুদ্রাব দধাব ॥৩১॥
তমিতি। জিঘাংসন্তং হন্তুমিচ্ছন্তম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩২॥
দুর্ম্মদস্যেতি। সংযুগে যুদ্ধে। যমস্য ক্ষয়ং ভবনম্ ॥৩৩॥
দুর্ম্মদ ইতি। যানং রথম্, অবপুপ্লুবে অবপ্লুত্যারুরোহ। অম্বুপতির্বরুণঃ ॥৩৪—৩৫॥
তত ইতি। অবিধ্যতামতাড়য়তাম্ ॥৩৬॥

রাজা! অদ্ভুতপরাক্রমশালী ভীমসেন এই মহৎ কার্য্য করিয়া পুনর্বার যাইয়া আপন রথে উঠিয়া আপনার সৈন্যের দিকে ধাবিত হইলেন ॥৩১॥

নরনাথ! ভীমসেন ক্রুদ্ধ হইয়া যমের ন্যায় বধ করিবার ইচ্ছায় আসিতে লাগিলে, আপনার মহারথ পুত্রেরা বিশাল বাণবর্ষণ করিয়া আবৃত করতঃ মহাবাহু ভীমসেনকে বারণ করিতে প্রবৃত্ত হইলেন ॥৩২॥

তদনন্তর ভীমসেন হাস্য করতই যেন বাণদ্বারা দুর্ম্মদের সারথি ও অশ্বগুলিকে যমালয়ে প্রেরণ করিলেন ॥৩৩॥

তাহার পর দুর্ম্মদ যাইয়া লম্ফপ্রদানপূর্ব্বক দুষ্কর্ণের রথে আরোহণ করিলেন। ক্রমে পূর্ব্বকালে বরুণ ও মিত্র যেমন দৈত্যশ্রেষ্ঠ তারকের দিকে ধাবিত হইয়াছিলেন, সেইরূপ একরথারূঢ় শত্রুতাপন দুর্ম্মদ ও দুষ্কর্ণ দুই ভ্রাতা রণস্থলে ভীমের দিকে ধাবিত হইলেন ॥৩৪—৩৫॥

(৩১) এতৎ কৃত্বা রণে কর্ম্ম বঙ্গ বর্দ্ধ। (৩৪) দুষ্কর্ণস্যাবচক্রমে · নি।

ততঃ কর্ণস্য মিষতো দ্রৌণের্দুর্য্যোধনস্য চ।
কৃপস্য সোমদত্তস্য বাহ্লীকস্য চ পাণ্ডবঃ ॥৩৭॥
দুর্ম্মদস্য চ বীরস্য দুষ্কর্ণস্য চ তং রথম্।
পাদপ্রহারেণ ধরাং প্রাবেশয়দরিন্দমঃ ॥৩৮॥ (যুগ্মকম্)
ততঃ সুতৌ তে বলিনৌ শূরৌ দুষ্কর্ণদুর্ম্মদৌ।
মুষ্টিনাহত্য সংক্রুদ্ধো মমর্দ্দ চ ননাদ চ ॥৩৯॥
ততো হাহাকৃতে সৈন্যে দৃষ্ট্বা ভীমং নৃপাব্রুবন্।
রুদ্রোহয়ং ভীমরূপেণ ধার্ত্তরাষ্ট্রেষু যুধ্যতি ॥৪০॥
এবমুক্ত্বা পলায়ন্ত সর্ব্বে ভারত! পার্থিবাঃ।
বিসংজ্ঞা বাহযন্ বাহান্ ন চ দ্বৌ সহ ধাবতঃ ॥৪১॥

## ভারতকৌমুদী

তত ইতি। মিষতঃ পশ্যতঃ, দ্রৌণেরশ্বত্থাম্নঃ। ধরাং ভূমিম্ ॥৩৭—৩৮॥

তত ইতি। সংক্রুদ্ধো ভীমঃ ॥৩৯॥

তত ইতি। নৃপাব্রুবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। যুধ্যতি যুধ্যতে ॥৪০॥

এবমিতি। বিসংজ্ঞা ভয়েনাচেতনপ্রায়াঃ, বাহয়ন্ বাহয়ন্তঃ, বাহান্ বাহনানি ॥৪১॥

---

মহারাজ! তদনন্তর আপনার পুত্র দুর্ম্মদ ও দুষ্কর্ণ একরথে আরোহণ করিয়া বাণদ্বারা ভীমকে তাড়ন করিতে লাগিলেন ॥৩৬॥

তৎপরে কর্ণ, অশ্বত্থামা, দুর্য্যোধন, কৃপ, সোমদত্ত ও বাহ্লীকের সমক্ষেই শত্রুদমনকারী ভীমসেন পদাঘাত করিয়া বীর দুর্ম্মদ ও দুষ্কর্ণের সেই রথখানাকে কিয়ৎপরিমাণে ভূমিতে প্রবেশ করাইয়া দিলেন ॥৩৭—৩৮॥

তাহার পর অত্যন্তক্রুদ্ধ ভীমসেন বলবান্ ও বীর আপনার পুত্র দুষ্কর্ণ ও দুর্ম্মদকে মুষ্টিপ্রহার করিয়া মর্দ্দন করিলেন ও সিংহনাদ করিয়া উঠিলেন ॥৩৯॥

তদনন্তর সৈন্যেরা হাহাকার করিতে লাগিলে, রাজারা ভীমকে দেখিয়া বলিতে লাগিলেন—'এই রুদ্র ভীমরূপে ধার্ত্তরাষ্ট্রগণের সহিত যুদ্ধ করিতেছেন' ॥৪০॥

ভরতনন্দন! রাজারা সকলে এইরূপ বলিয়া ভয়ে অচেতনপ্রায় হইয়া বেগে বাহনগুলিকে চালাইতে থাকিয়া পলায়ন করিতে লাগিলেন, কিন্তু দুই জন এক সঙ্গে ধাবিত হইলেন না ॥৪১॥

---

(৩৯) মমর্দ্দ চ ননর্দ্দ চ—বা, মমর্দ্দ চরণেন হ—নি। (৪১) এবমুক্ত্বা পলায়ন্তে পি বা নি।

ততো বলে ভৃশলুলিতে নিশামুখে সুপূজিতো নৃপবৃষভৈর্বৃকোদরঃ।
মহাবলঃ কমলবিবুদ্ধলোচনো যুধিষ্ঠিরং নৃপতিমপূজয়দ্বলী ॥৪২॥
ততো যমৌ দ্রুপদবিরাটকেকয়া যুধিষ্ঠিরশ্চাপি পরাং মুদং যযুঃ।
বৃকোদরং ভৃশমভিপূজয়ংশ্চ তে যথান্ধকে প্রতিনিহতে হরং সুরাঃ ॥৪৩॥
ততঃ সুতাস্তব বরুণাত্মজোপমা রুষান্বিতাঃ সহ গুরুণা মহাত্মনা।
বৃকোদরং সরথপদাতিকুঞ্জরা যুযুৎসবো ভৃশমভিপর্য্যবারয়ন্ ॥৪৪॥

## ভাবতকৌমুদী

তত ইতি। ততো নিশামুখে প্রদোষকালে, বলে কৌববসৈন্যে, ভৃশলুলিতে অতীবাকুলে সতি, নৃপবৈব বাজশ্রেষ্ঠৈঃ, সুপূজিতঃ শৌর্য্যাতিশয়দর্শনাৎ সম্মানিতঃ, দেহে মহাবলঃ, বলী মনসি বলবান্, বিবুদ্ধং বিকসিতং কমলমিতি কমলবিবুদ্ধম্। অগ্নিস্তোকাদিবদ্বিশেষণস্য পবনিপাতঃ। তদ্বৎ লোচনে যস্য সঃ, বৃকোদবঃ, নৃপতিং যুধিষ্ঠিবং নমস্কাবেণাপূজয়ৎ। রুচিবা বৃত্তম্ ॥৪২॥

তত ইতি। ততো যমৌ নকুলসহদেবৌ দ্রুপদবিবাটকেকয়া যুধিষ্ঠিবশ্চাপি, পবামধিকাম্, মুদমানন্দম্, যযুঃ প্রাপুঃ। ততশ্চ অন্ধকে অসুবে, প্রতিনিহতে হবেণৈব বিনাশিতে সতি, সুবা হবং যথা, তথা তে যমাদয়ঃ, বৃকোদবম্, ভৃশমভিপূজয়ন্ সম্মানিতবন্তঃ। অডাগমাভাব আর্ষঃ। অত্র রুচিবাবংশস্থবিলয়োর্মেলনাদুপজাতির্বৃত্তম্ ॥৪৩॥

## ভারতভাবদীপঃ

তস্মিন্নিতি ॥১—৯॥ অন্ধে তমস্যন্ধকাবাশয়ে ॥১০॥ সন্তুষ্টান্ প্রাপ্তমনোবথান্ ॥১১—৩৯॥ নৃপাব্রুবন্নিতি নৃপেতি সম্বোধনম্, অব্রুবন্ পার্থিবা ইত্যনাগতেনান্বয়ঃ ॥৪০—৪৩॥ বরুণাত্মজঃ পুষ্করঃ ॥৪৪—৪৫॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভাবতভাবদীপে পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩৫॥

---

তদনন্তব সেই সন্ধ্যাকালে কৌরবসৈন্য অত্যন্ত আকুল হইয়া পড়িলে, প্রধান বাজাবা ভীমসেনেব বিশেষ সম্মান কবিলেন। তখন দৈহিক ও মানসিক বলশালী এবং প্রস্ফুটিতপদ্মতুল্যনয়ন ভীমসেন যাইয়া বাজা যুধিষ্ঠিবকে নমস্কাব কবিলেন ॥৪২॥

তৎকালে নকুল, সহদেব, দ্রুপদ, বিবাট, কেকয়গণ এবং যুধিষ্ঠির অত্যন্ত আনন্দ লাভ কবিলেন। পবে, অন্ধকাসুব নিহত হইলে, দেবতারা যেমন মহাদেবেব বিশেষ সম্মান কবিয়াছিলেন, সেইরূপ তাঁহাবা ভীমসেনেব বিশেষ সম্মান করিলেন ॥৪৩॥

---

(৪৩) ··ভৃশমপূজয়ংশ্চ তে · বা, ··ভৃশমনুপূজয়ংশ্চ তে·· নি। (৪৪) ··ততঃ সুতাস্তে · নি।

ততোঽভবত্তিমিরঘনৈরিবাবৃতে মহাভয়ে ভয়দমতীবদারুণম্ ।
নিশামুখে বৃকবলগৃধ্রমোদনং মহাত্মনাং নৃপবর ! যুদ্ধমদ্ভুতম্ ॥৪৫॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি
ঘটোৎকচবধে ভীমসেনপরাক্রমে পঞ্চত্রিংশদধিক-
শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—০*০—

## ষট্‌ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ।

—(ঃ*ঃ)—

সঞ্জয় উবাচ ।
প্রায়োপবিষ্টে তু হতে পুত্রে সাত্যকিনা তদা ।
সোমদত্তো ভৃশং ক্রুদ্ধঃ সাত্যকিং বাক্যমব্রবীৎ ॥১॥

ভাবতকৌমুদী

তত ইতি। বরুণাত্মজোপমাঃ পুষ্করাখ্যবরুণপুত্রতুল্যাঃ। গুরুণা দ্রোণেন। যুযুৎসবো যোদ্ধুমিচ্ছবঃ, অভিপর্য্যাবায়ন্ পর্য্যবেষ্টন্ত। রুচিরা বৃত্তম্ ॥৪৪॥

তত ইতি। হে নৃপবর। ততঃ, তিমিরাণ্যন্ধকারা ঘনা মেঘা ইব তৈরাবৃতে, অতএব মহাভয়ে মহদ্ভয়ং যস্মাত্তাদৃশে, নিশামুখে প্রদোষে, ভয়দম্, স্বরূপতোঽতীবদারুণম্, বৃকাণাং ব্যাঘ্রবিশেষাণাং বলানাং কাকানাং গৃধ্রাণাং পক্ষিণাঞ্চ মোদনং মাংসদানেনানন্দজনকম্, অদ্ভুতঞ্চ, মহাত্মনাং বীরাণাম্, যুদ্ধমভবৎ। অত্রাপি রুচিরা বৃত্তম্ ॥৪৫॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

মহারাজ ! তাহার পর বরুণপুত্রতুল্য আপনার পুত্রেরা ক্রুদ্ধ হইয়া যুদ্ধ করিবার ইচ্ছা করিয়া রথ, পদাতি ও হস্তী লইয়া মহাত্মা দ্রোণের সহিত যাইয়া ভীমসেনকে পরিবেষ্টন করিলেন ॥৪৪॥

রাজশ্রেষ্ঠ ! তৎপরে মেঘের ন্যায় নিবিড় অন্ধকারে আবৃত ও মহাভয়জনক সেই সন্ধ্যাকালে ভয়ঙ্কর, অতিদারুণ এবং ব্যাঘ্র, কাক ও গৃধ্রগণের আমোদ-জনক বীরগণের অদ্ভুত যুদ্ধ হইতে লাগিল ॥৪৫॥

---

* '.. ত্রিপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, 'পঞ্চপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ' বা রা, '.. ষট্‌পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ' নি ।

ক্ষত্রধর্ম্মঃ পুরা দৃষ্টো যস্তু দেবৈর্মহাত্মভিঃ।
তং ত্বং সাত্বত! সন্ত্যজ্য দস্যুধর্ম্মে কথং রতঃ ॥২॥
পরাঙ্মুখায় দীনায় ন্যস্তশস্ত্রায় সাত্যকে!।
ক্ষত্রধর্ম্মরতঃ প্রাজ্ঞঃ কথং নু প্রহরেদ্রণে ॥৩॥
দ্বাবেব কিল বৃষ্ণীনাং তত্র খ্যাতৌ মহারথৌ।
প্রদ্যুম্নশ্চ মহাবাহুস্ত্বঞ্চৈব যুধি সাত্বত! ॥৪॥
কথং প্রায়োপবিষ্টায় পার্থেন চ্ছিন্নবাহবে।
নৃশংসং পতনীয়ঞ্চ তাদৃশং কৃতবানসি ॥৫॥
কর্ম্মণস্তস্য দুর্ব্বৃত্ত! ফলং প্রাপ্নুহি সংযুগে।
অদ্য চ্ছেৎস্যামি তে মূঢ়! শিরো বিক্রম্য পত্রিণা ॥৬॥

ভারতকৌমুদী

প্রায়েতি। প্রায়ায় মরণায় উপবিষ্টে, পুত্রে ভূরিশ্রবসি ॥১॥
ক্ষত্রেতি। দৃষ্টো ন্যায়দৃষ্ট্যা নির্ণীতঃ। হে সাত্বত! সাত্বতবংশীয়। ॥২॥
পরাঙিতি। দীনায় কাতরায়, ন্যস্তশস্ত্রায় কারণবিশেষাৎ ত্যক্তাস্ত্রায় ॥৩॥
দ্বাবিতি। কৃষ্ণস্য বর্জ্জনন্তু পরমেশ্বরত্বেনাবধারণাদিত্যাশয়ঃ ॥৪॥
কথমিতি। পতত্যনেনেতি পতনীয়ম্। "কৃত্যল্যুটোঽন্যত্রাপি" ইতি করণে অনীয়ঃ ॥৫॥
কর্ম্মণ ইতি। হে দুর্ব্বৃত্ত! দুরাচার!। সংযুগে যুদ্ধে। পত্রিণা বাণেন ॥৬॥

---

সঞ্জয় বলিলেন—'সাত্যকি তখন প্রায়োপবিষ্ট পুত্র ভূরিশ্রবাকে বধ করিয়াছিলেন বলিয়া সোমদত্ত অত্যন্তক্রুদ্ধ হইয়া সাত্যকিকে এই কথা বলিলেন—॥১॥

'সাত্বত! মহাত্মা দেবতারা পূর্ব্বে বিশেষ বিবেচনা করিয়া যে ক্ষত্রিয়ধর্ম্ম নিরূপণ করিয়াছিলেন, তুমি তাহা পরিত্যাগ করিয়া দস্যুর ধর্ম্মে নিরত হইলে কেন? ॥২॥

সাত্যকি! ক্ষত্রিয়ধর্ম্মনিরত ও বিচক্ষণ লোক যুদ্ধে পরাঙ্মুখ, কাতর ও অস্ত্রহীন ব্যক্তিকে কি করিয়া প্রহার করিতে পারেন? ॥৩॥

সাত্বত! বৃষ্ণিবংশের মধ্যে দুই জন যুদ্ধে মহারথ বলিয়া বিখ্যাত; এক—মহাবাহু প্রদ্যুম্ন, দ্বিতীয়—তুমি ॥৪॥

তাহাতে অর্জ্জুন দক্ষিণ বাহু ছেদন করায় যিনি প্রায়োপবেশন করিয়াছিলেন, সেই ভূরিশ্রবার উপরে তুমি কি করিয়া সেইরূপ নৃশংস ও পাতিত্যজনক ব্যবহার করিলে? ॥৫॥

---

(২)…পরো দৃষ্টঃ…নি। (৩)…ন্যস্তশস্ত্রায় যাচতে - নি। (৫) নৃশংস! পতনীয়ঞ্চ…পি,… নৃশংসং বত দীনঞ্চ…নি।

শপে সাত্বত ! পুত্রাভ্যামিষ্টেন স্বকৃতেন চ।
অনতীতামিমাং রাত্রিং যদি ত্বাং বীরমানিনম্ ॥৭॥
অরক্ষ্যমাণং পার্থেন জিষ্ণুনা সসুতানুজম্।
ন হন্যাং নরকে ঘোরে পতেয়ং বৃষ্ণিপাংসন ! ॥৮॥ (যুগ্মকম্)
এবমুক্ত্বা সুসংক্রুদ্ধঃ সোমদত্তো মহাবলঃ।
দধ্মৌ শঙ্খঞ্চ তারেণ সিংহনাদং ননাদ চ ॥৯॥
ততঃ কমলপত্রাক্ষঃ সিংহদংষ্ট্রো দুরাসদঃ।
সাত্বতো ভৃশসংক্রুদ্ধঃ সোমদত্তমথাব্রবীৎ ॥১০॥
কৌরবেয় ! ন মে ত্রাসঃ কথঞ্চিদপি বিদ্যতে।
ত্বয়া সার্দ্ধমথান্যৈশ্চ যুধ্যতো হৃদি কশ্চন ॥১১॥
যদি সর্বেণ সৈন্যেন গুপ্তো মাং যোধয়িষ্যসি।
তথাপি ন ব্যথা কাচিত্ত্বয়ি স্যান্মম কৌরব ! ॥১২॥

ভারতকৌমুদী

শপ ইতি। ইষ্টেন প্রাগুক্তবচনাদগ্নিহোত্রাদিজনিতেন, স্বকৃতেন ধর্ম্মেণ। রাত্রিমিত্যত্যন্তসংযোগে দ্বিতীয়া। জিষ্ণুনা অর্জ্জুনেন। হে বৃষ্ণিপাংসন ! বৃষ্ণিকুলাধম ! ৭—৮॥
এবমিতি। দধ্মৌ বাদয়ামাস, তারেণ উচ্চস্বরেণ ॥৯॥
তত ইতি। কমলপত্রাক্ষঃ পদ্মদলতুল্যনয়নঃ, সিংহস্যেব দংষ্ট্রা দন্তশ্রেণির্যস্য সঃ ॥১০॥
কৌরবেয়েতি। যুধ্যতো যুধ্যমানস্য ॥১১॥

---

দুরাচার ! তুই যুদ্ধে সেই দুষ্কর্ম্মের ফল ভোগ কর্। মূর্খ ! আজ আমি বিক্রম প্রকাশ করিয়া বাণদ্বারা তোর মস্তকচ্ছেদন করিব ॥৬॥

বৃষ্ণিকুলাধম সাত্যকি ! অবশিষ্ট দুই পুত্র এবং অগ্নিহোত্রাদির ধর্ম্মদ্বারা আমি এই শপথ করিতেছি—অর্জ্জুন যদি রক্ষা না করেন, তবে এই রাত্রি অতীত হইবার পূর্ব্বেই পুত্র ও অনুজগণের সহিত বীরাভিমানী তোকে আমি যদি বধ না করি, তবে যেন ঘোর নরকে পতিত হই' ॥৭—৮॥

এই কথা বলিয়া অত্যন্তক্রুদ্ধ মহাবল সোমদত্ত শঙ্খধ্বনি করিলেন এবং উচ্চস্বরে সিংহনাদ করিয়া উঠিলেন ॥৯॥

তদনন্তর পদ্মনয়ন ও সিংহদন্ত দুর্দ্ধর্ষ সাত্যকি অত্যন্তক্রুদ্ধ হইয়া সোমদত্তকে বলিলেন—॥১০॥

'কুরুবংশীয় ! তোমার বা অন্যের সহিত যুদ্ধ করিতে আমার মনে কোন প্রকারে কোন ভয় হয় না ॥১১॥

যুদ্ধসারেণ বাক্যেন. সতামবমতেন চ।
নাহং ভীষয়িতুং শক্যঃ ক্ষত্রবৃত্তে স্থিতস্ত্বয়া ॥১৩॥
যদি তেঽস্তি যুযুৎসাদ্য ময়া সহ নরাধিপ!।
নির্দ্দয়ো নিশিতৈর্বাণৈঃ প্রহর প্রহরামি তে ॥১৪॥
হতো ভূরিশ্রবা বীরস্তব পুত্রো মহারথঃ।
শলশ্চৈব মহারাজ! ভ্রাতৃব্যসনকর্ষিতঃ ॥১৫॥
ত্বাঞ্চাপ্যদ্য বধিষ্যামি সপুত্রং সহবান্ধবম্।
তিষ্ঠেদানীং রণে যত্তঃ কৌরবোঽসি মহারথঃ ॥১৬॥
যস্মিন্ দানং দমঃ শৌচমহিংসা হ্রীধৃ‍র্তিঃ ক্ষমা।
অনপায়ীনি সর্ব্বাণি নিত্যং রাজ্ঞি যুধিষ্ঠিরে ॥১৭॥

## ভারতকৌমুদী

যদীতি। গুপ্তো বক্ষিতঃ। ব্যথা ভযবেদনা ॥১২॥
যুদ্ধেতি। যুদ্ধাৎ সারেণ প্রবলেনাধিকেনেত্যর্থঃ। ভীষয়িতুং ভয়ং প্রাপয়িতুম্ ॥১৩॥
যদীতি। যুযুৎসা যোদ্ধুমিচ্ছা। নির্দ্দয়ঃ সন্, নিশিতৈঃ সুধারৈঃ ॥১৪॥
হত ইতি। ভ্রাতুর্ভূরিশ্রবসো ব্যসনেন বিপদা মৃত্যুনা কর্ষিতঃ পীডিতঃ ॥১৫॥
ত্বামিতি। যত্তো যুদ্ধে যত্নবান্ সন্ ॥১৬॥

## ভারতভাবদীপঃ

প্রায়োপবিষ্ট ইতি ॥১—৪॥ পতনীয়ং পাতকাবহম্ ॥৫—১৬॥ দানং স্বদ্রব্যস্য পাত্রসাৎ-করণম্, দম উপশমঃ, শৌচমসাঙ্কর্য্যম্, অহিংসা ভূতানভিদ্রোহঃ, হ্রীবকার্য্যবিবর্জনম্, ধৃতিরব-

---

কৌরব! তুমি যদি সমস্তসৈন্যকর্ত্তৃক বক্ষিত হইয়াও আমাব সহিত যুদ্ধ কর, তথাপি আমার কোন উদ্বেগ হইবে না ॥১২॥

আমি ক্ষত্রিয়ধর্ম্মে বহিয়াছি। সুতরাং তুমি যুদ্ধ অপেক্ষা অতিবিক্ত এবং সজ্জনের অবজ্ঞাত বাক্যদ্বাবা আমাব ভয় জন্মাইতে পারিবে না ॥১৩॥

রাজা! আজ যদি আমাব সহিত তোমাব যুদ্ধ কবিবাব ইচ্ছা হইয়া থাকে, তবে তুমি নির্দ্দয় হইয়া সুধাব বাণদ্বারা আমাকে প্রহাব কর, আমিও তোমাকে প্রহার করি ॥১৪॥

মহাবাজ! বীব ও মহারথ তোমাব পুত্র ভূবিশ্রবা নিহত হইয়াছে এবং সেই ভ্রাতাব মৃত্যুতে শোকার্ত্ত শলও বিনষ্ট হইয়াছে ॥১৫॥

আজ অবশিষ্ট পুত্র ও বন্ধুবর্গেব সহিত তোমাকেও বধ কবিব। তুমি কুরুবংশীয় এবং মহারথ। অতএব এখন যুদ্ধে যত্নবান্ হইয়া থাক ॥১৬॥

---

(১৩) বাক্যেন অসতাং সম্মতেন চ বা নি। (১৭) অনপায়ানি সর্ব্বাণি বা নি।

মৃদঙ্গকেতোস্তস্য ত্বং তেজসা নিহতঃ পুরা।
সকর্ণসৌবলঃ সংখ্যে বিনাশমুপযাস্যসি ॥১৮॥ (যুগ্মকম্)
শপেঽহং কৃষ্ণচরণৈরিষ্টাপূর্ত্তেন চৈব চ।
যদি ত্বাং সসুতং পাপং ন হন্যাং যুধি রোষিতঃ।
অপযাস্যসি চেত্ত্যক্ত্বা রণং মুক্তো ভবিষ্যসি ॥১৯॥
এবমাভাষ্য চান্যোন্যং ক্রোধসংরক্তলোচনৌ।
প্রবৃত্তৌ শরসম্পাতং কর্ত্তুং পুরুষসত্তমৌ ॥২০॥
ততো রথসহস্রেণ নাগানাময়ুতেন চ।
দুর্য্যোধনঃ সোমদত্তং পরিবার্য্য ব্যবস্থিতঃ ॥২১॥
শকুনিশ্চ সুসংক্রুদ্ধঃ সর্ব্বশস্ত্রভৃতাং বরঃ।
পুত্রপৌত্রৈঃ পরিবৃতো ভ্রাতৃভিশ্চেন্দ্রবিক্রমৈঃ।
শ্যালস্তব মহাবাহুর্বজ্রসংহননো যুবা ॥২২॥

ভারতকৌমুদী

যস্মিন্নিতি। দম ইন্দ্রিয়দমনম্, হ্রীঃ অকার্য্যকরণে লজ্জা, ধৃতির্ধৈর্য্যম্। অনপায়ীনি অবিনশ্বরাণি তিষ্ঠন্তীতি শেষঃ। মৃদঙ্গঃ কেতৌ ধ্বজে যস্য তস্য। বিনাশমদর্শনম্ ॥১৭—১৮॥

শপ ইতি। কৃষ্ণয়োঃ গুর্ব্বোঃ কৃষ্ণার্জ্জুনয়োশ্চরণৈঃ। অতএব বহুত্বাদ্গুরুত্বাচ্চ বহুবচনম্। ইষ্টমগ্নিহোত্রাদি পূর্ত্তং বাপ্যাদি। প্রমাণং পূর্ব্বমুক্তম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৯॥

এবমিতি। প্রবৃত্তৌ সাত্যকিসোমদত্তৌ ॥২০॥

তত ইতি। নাগানাং গজানাম্। পরিবার্য্য পরিবেষ্ট্য ॥২১॥

---

দান, ইন্দ্রিয়দমন, পবিত্রতা, অহিংসা, লজ্জা, ধৈর্য্য ও ক্ষমা এই সমস্ত গুণ অবিনশ্বরভাবে সর্ব্বদা যে রাজা যুধিষ্ঠিরে রহিয়াছে, সেই মৃদঙ্গধ্বজ যুধিষ্ঠিরের তেজে পূর্ব্বেই তুমি নিহত হইয়া রহিয়াছ, এখন যুদ্ধে কর্ণ ও শকুনির সহিত কেবল অদৃশ্য হইয়া যাইবে ॥১৭—১৮॥

সুতরাং আমি ক্রুদ্ধ হইয়া যুদ্ধে পুত্রদের সহিত তোমাকে যদি বধ না করি, তবে কৃষ্ণ ও অর্জ্জুনের চরণ এবং অগ্নিহোত্রপ্রভৃতির ধর্ম্মদ্বারা শপথ করি। আর তুমি যদি রণস্থল ত্যাগ করিয়া যাও, তবে মুক্তি পাইবে' ॥১৯॥

পরস্পর এইরূপ বলিয়া ক্রোধে আরক্তনয়ন হইয়া পুরুষশ্রেষ্ঠ সাত্যকি ও সোমদত্ত পরস্পর বাণক্ষেপ করিতে প্রবৃত্ত হইলেন ॥২০॥

তদনন্তর দুর্য্যোধন সহস্র রথী ও অযুত হস্তীর সহিত যাইয়া সোমদত্তকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিতে লাগিলেন ॥২১॥

---

(১৯) ..ততো মুক্তো ভবিষ্যসি—পি বঙ্গ বর্দ্ধ। (২১).. পরিবার্য্য সমন্ততঃ—বা।

সাগ্রং শতসহস্রন্তু হয়ানাং তস্য ধীমতঃ।
সোমদত্তং মহেষ্বাসং সমন্তাৎ পর্য্যরক্ষত।
রক্ষ্যমাণশ্চ বলিভিশ্ছাদয়ামাস সাত্যকিম্ ॥২৩॥
তং ছাদ্যমানং বিশিখৈর্দৃষ্ট্বা সন্নতপর্ব্বভিঃ।
ধৃষ্টদ্যুম্নোঽভ্যয়াৎ ক্রুদ্ধঃ প্রগৃহ্য মহতীং চমূম্ ॥২৪॥
চণ্ডবাতাভিসৃষ্টানামুদধীনামিব স্বনঃ।
আসীদ্রাজন্! বলৌঘানামন্যোন্যমভিনিঘ্নতাম্ ॥২৫॥
বিব্যাধ সোমদত্তস্তু সাত্বতং নবভিঃ শরৈঃ।
সাত্যকির্নবভিশ্চৈনমবধীৎ কুরুপুঙ্গবম্ ॥২৬॥

ভারতকৌমুদী

শকুনিরিতি। বজ্রবৎ দৃঢ়ং সংহননং শরীরং যস্য সঃ। ব্যবস্থিত ইত্যনুবৃত্তিঃ। অত্র যুদ্ধযোগ্যপৌত্রসমন্বিতস্যাপি শকুনের্যুবত্বাভিধানাত্তদানীং সপ্ততিবর্ষপর্য্যন্তং যৌবনস্থিতিরকামেনাপ্যঙ্গীকার্য্যা। এতেন তাদৃশানামর্জ্জুনাদীনামপি পদে পদে যুবত্বাভিধানং সঙ্গচ্ছতে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২২॥

সাগ্রমিতি। সাগ্রং সাধিকম্। রক্ষ্যমাণঃ সোমদত্তঃ, ছাদয়ামাস শরৈঃ। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥২৩॥

তমিতি। বিশিখৈর্বাণৈঃ, সন্নতপর্ব্বভির্বক্রোপাঙ্গৈঃ। প্রগৃহ্য আদায় ॥২৪॥

চণ্ডেতি। চণ্ডবাতাভিসৃষ্টানাং প্রবলবায়ুচালিতানাম্ ॥২৫॥

---

মহারাজ! সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ, মহাবাহু, বজ্রের তুল্য দৃঢ়শরীর ও যুবা আপনার শ্যালক শকুনিও অত্যন্তক্রুদ্ধ এবং পুত্র, পৌত্র ও ইন্দ্রের তুল্য বিক্রমশালী ভ্রাতৃগণে পরিবেষ্টিত হইয়া সোমদত্তের সাহায্য করিবার জন্য অবস্থান করিতে লাগিলেন ॥২২॥

ধীমান্ শকুনির সমধিক লক্ষ অশ্বারোহী সকল দিকে থাকিয়া মহাধনুর্দ্ধর সোমদত্তকে রক্ষা করিতে লাগিল। সেই অবস্থায় সোমদত্ত বাণদ্বারা সাত্যকিকে আবৃত করিয়া ফেলিলেন ॥২৩॥

তখন ধৃষ্টদ্যুম্ন সাত্যকিকে নতপর্ব্ব বাণজালে আবৃত দেখিয়া ক্রুদ্ধ হইয়া বিশাল সৈন্য লইয়া সোমদত্তের দিকে ধাবিত হইলেন ॥২৪॥

রাজা! সেই সময়ে প্রবলবায়ুচালিত সমুদ্রের ন্যায় পরস্পর আঘাতকারী সৈন্যগণের কোলাহল হইতে লাগিল ॥২৫॥

ক্রমে সোমদত্ত নয়টা বাণদ্বারা সাত্যকিকে আঘাত করিলেন, সাত্যকিও নয়টা শরদ্বারা সোমদত্তকে তাড়ন করিলেন ॥২৬॥

---

(২৬)···সাত্যকির্নবভিশ্চৈবম্··· বর্দ্ধ।

সোঽতিবিদ্ধো বলবতা সমরে দৃঢ়ধন্বিনা।
রথোপস্থং সমাসাদ্য মুমোহ গতচেতনঃ ॥২৭॥
তং বিমূঢ়ং সমালক্ষ্য সারথিস্ত্বরয়ান্বিতঃ।
অপোবাহ রণাদ্বীরং সোমদত্তং মহারথম্ ॥২৮॥
তং বিসংজ্ঞং সমালক্ষ্য যুযুধানশরার্দ্দিতম্।
অভ্যধাবত্ততো দ্রোণো যদুবীরজিঘাংসয়া ॥২৯॥
তমায়ান্তমভিপ্রেক্ষ্য যুধিষ্ঠিরপুরোগমাঃ।
পরিবব্রুর্ম্মহাত্মানং পরীপ্সন্তো যদূদ্বহম্ ॥৩০॥
ততঃ প্রববৃতে যুদ্ধং দ্রোণস্য সহ পাণ্ডবৈঃ।
বলেরিব সুরৈঃ পূর্ব্বং ত্রৈলোক্যজয়কাঙ্ক্ষয়া ॥৩১॥
ততঃ সায়কজালেন পাণ্ডবানীকমাবৃণোৎ।
ভারদ্বাজো মহাতেজা বিব্যাধ চ যুধিষ্ঠিরম্ ॥৩২॥

## ভারতকৌমুদী

বিব্যাধেতি। সাত্বতং সাত্যকিম্। কুরুপুঙ্গবং সোমদত্তম্ ॥২৬॥
স ইতি। স সোমদত্তঃ। রথস্য উপস্থমুপবেশনস্থানম্ ॥২৭॥
তমিতি। অপোবাহ অপসারয়ামাস ॥২৮॥
তমিতি। যুযুধানস্য সাত্যকেঃ শরেণার্দ্দিতম্। যদুবীরস্য সাত্যকেরেব জিঘাংসয়া ॥২৯॥
তমিতি। পরীপ্সন্তো রক্ষিতুমিচ্ছন্তঃ, যদূদ্বহং যদুবংশপ্রধানং সাত্যকিম্ ॥৩০॥
তত ইতি। বলেস্তদাখ্যস্যাসুররাজস্য, সুরৈঃ সহ ॥৩১॥

---

বলবান্ ও দৃঢ়ধন্বা সাত্যকি যুদ্ধে অত্যন্ত বিদ্ধ করিলে, সোমদত্ত অচৈতন্য হইয়া রথমধ্যে মূর্চ্ছিত হইলেন ॥২৭॥

তাঁহাকে মূর্চ্ছিত দেখিয়া তাঁহার সারথি ত্বরান্বিত হইয়া বীর ও মহারথ সোমদত্তকে রণস্থল হইতে লইয়া চলিয়া গেল ॥২৮॥

তখন দ্রোণ সোমদত্তকে সাত্যকির বাণে পীড়িত ও অচৈতন্য দেখিয়া সাত্যকিকে বধ করিবার ইচ্ছায় তাঁহার দিকে ধাবিত হইলেন ॥২৯॥

মহাত্মা দ্রোণ আসিয়াছেন দেখিয়া যুধিষ্ঠিরপ্রভৃতি পাণ্ডবেরা সাত্যকিকে রক্ষা করিবার ইচ্ছা করিয়া দ্রোণকে পরিবেষ্টন করিলেন ॥৩০॥

তদনন্তর, পূর্ব্বকালে ত্রিভুবন জয় করিবার ইচ্ছায় দেবগণের সহিত বলির যেমন যুদ্ধ লাগিয়াছিল, সেইরূপ পাণ্ডবগণের সহিত দ্রোণের যুদ্ধ লাগিয়া গেল ॥৩১॥

---

(২৯) ..অভ্যদ্রবত্ততো দ্রোণঃ বা নি। (৩০) .পরীপ্সন্তো যদূত্তমম্—বা নি।

সাত্যকিং দশভির্ব্বাণৈর্বিংশত্যা পার্ষতং শরৈঃ।
ভীমসেনঞ্চ নবভির্নকুলং পঞ্চভিস্তথা ॥৩৩॥
সহদেবং তথাষ্টাভিঃ শতেন চ শিখণ্ডিনম্।
দ্রৌপদেয়ান্ মহাবাহুঃ পঞ্চভিঃ পঞ্চভিঃ শরৈঃ ॥৩৪॥
বিরাটং মৎস্যমষ্টাভিদ্রুপদং দশভিঃ শরৈঃ।
যুধামন্যুং ত্রিভিঃ ষড়্‌ভিরুত্তমৌজসমাহবে।
অন্যাংশ্চ সৈনিকান্ বিদ্ধা যুধিষ্ঠিরমুপাদ্রবৎ ॥৩৫॥ (বিশেষকম্)
তে বধ্যমানা দ্রোণেন পাণ্ডুপুত্রস্য সৈনিকাঃ।
প্রাদ্রবন্ বৈ ভয়াদ্রাজন্! সার্ত্তনাদা দিশো দশ ॥৩৬॥
কাল্যমানন্তু তৎ সৈন্যং দৃষ্ট্বা দ্রোণেন ফাল্গুনঃ।
কিঞ্চিদাগতসংরম্ভো গুরুং পার্থোঽভ্যয়াদ্দ্রুতম্ ॥৩৭॥

ভারতকৌমুদী

তত ইতি। পাণ্ডবানামনীকং সৈন্যম্। ভারদ্বাজো দ্রোণঃ ॥৩২॥

সাত্যকিমিতি। পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্। দ্রৌপদেয়ান্ দ্রৌপদ্যাঃ পুত্রান্, মহাবাহুর্দ্রোণঃ। মৎস্যং মৎস্যদেশাধিপতিং বিরাটম্। উপাদ্রবৎ অভ্যধাবৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৩—৩৫॥

ত ইতি। প্রাদ্রবন্ পলায়ন্ত। আর্ত্তনাদৈঃ সহেতি সার্ত্তনাদাঃ ॥৩৬॥

কাল্যেতি। কাল্যমানং পীড়ামানম্। ফাল্গুনোঽর্জ্জুনঃ। সংরম্ভঃ ক্রোধঃ ॥৩৭॥

---

তাহার পর মহাতেজা দ্রোণ বাণসমূহদ্বারা পাণ্ডবসৈন্য আবৃত করিলেন এবং যুধিষ্ঠিরকে বিদ্ধ করিলেন ॥৩২॥

ক্রমে মহাবাহু দ্রোণ দশটা বাণদ্বারা সাত্যকিকে, কুড়িটাদ্বারা ধৃষ্টদ্যুম্নকে, নয়টাদ্বারা ভীমসেনকে, পাঁচটাদ্বারা নকুলকে, আটটাদ্বারা সহদেবকে, একশতদ্বারা শিখণ্ডীকে, পাঁচ পাঁচটাদ্বারা দ্রৌপদীর প্রত্যেক পুত্রকে, আটটাদ্বারা মৎস্যরাজ বিরাটকে, দশটাদ্বারা দ্রুপদকে, তিনটাদ্বারা যুধামন্যুকে, ছয়টাদ্বারা উত্তমৌজাকে এবং যুদ্ধে অন্যান্য সৈন্যকেও বিদ্ধ করিয়া যুধিষ্ঠিরের দিকে ধাবিত হইলেন ॥৩৩—৩৫॥

রাজা! দ্রোণ বধ করিতে লাগিলে, পাণ্ডবসৈন্যেরা আর্ত্তনাদ করিতে করিতে ভয়ে দশ দিকে পলায়ন করিতে লাগিল ॥৩৬॥

দ্রোণ পাণ্ডবসৈন্য পীড়ন করিতেছেন দেখিয়া অর্জ্জুনের কিঞ্চিৎ ক্রোধ জন্মিল; সুতরাং তিনি দ্রুত দ্রোণের দিকে গমন করিতে থাকিলেন ॥৩৭॥

দৃষ্ট্বা দ্রোণস্তু বীভৎসুমভিধাবন্তমাহবে।
সংন্যবর্ত্তত তৎ সৈন্যং পুনর্যৌধিষ্ঠিরং নৃপ।।
ততো যুদ্ধমভূদ্ভূয়ো ভারদ্বাজস্য পাণ্ডবৈঃ ॥৩৮॥
দ্রোণস্তব সুতৈ রাজন্! সর্ব্বতঃ পরিবারিতঃ।
ব্যধমৎ পাণ্ডুসৈন্যানি তুলরাশিমিবানলঃ ॥৩৯॥
তং জ্বলন্তমিবাদিত্যং দীপ্তানলসমদ্যুতিম্।
রাজন্ননিশমস্যন্তং দৃষ্ট্বা দ্রোণং শরার্চ্চিষম্ ॥৪০॥
মণ্ডলীভূতধন্বানং তপন্তমিব ভাস্করম্।
দহন্তমহিতান্ সৈন্যে নৈনং কশ্চিদবারয়ৎ ॥৪১॥ (যুগ্মকম্)
যো যো হি প্রমুখে তস্য তস্থৌ দ্রোণস্য পূরুষঃ।
তস্য তস্য শিরশ্ছিত্ত্বা যযুর্দ্রোণশরাঃ ক্ষিতিম্ ॥৪২॥

---

ভারতকৌমুদী

দৃষ্টেতি। দ্রোণমভিধাবন্তং বীভৎসুমর্জ্জুনং দৃষ্টেতি সম্বন্ধঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৮॥
দ্রোণ ইতি। পরিবারিতঃ পরিবেষ্টিতঃ। ব্যধমৎ ব্যনাশয়দদহচ্চ ॥৩৯॥
তমিতি। অস্যন্তং ক্ষিপন্তম্। শরাঃ অর্চ্চিঃ শিখেব তাম্। মণ্ডলীভূতং কেবলং গোলাকারীভূতং ধনুর্যস্য তম্। অহিতান্ শত্রূন্, সৈন্যে সৈন্যমধ্যে ॥৪০—৪১॥
য ইতি। প্রমুখে সম্মুখে। "পূরুষাঃ পুরুষা নরঃ" ইত্যমরঃ ॥৪২॥

---

রাজা! অর্জ্জুন দ্রোণের দিকে ধাবিত হইয়াছেন দেখিয়া সেই যুধিষ্ঠিরের সৈন্য পুনরায় ফিরিল। তাহার পর পাণ্ডবসৈন্যের সহিত পুনরায় দ্রোণের যুদ্ধ হইতে লাগিল ॥৩৮॥

রাজা! ক্রমে দ্রোণ আপনার পুত্রগণে পরিবেষ্টিত হইয়া—অগ্নি যেমন তুলরাশি দগ্ধ করে, সেইরূপ পাণ্ডবসৈন্য দগ্ধ করিতে লাগিলেন ॥৩৯॥

নরনাথ! তখন দ্রোণ প্রজ্বলিত অগ্নির ন্যায় তেজস্বী হইলেন, সূর্য্যের ন্যায় জ্বলিতে লাগিলেন এবং সন্তাপ জন্মাইতে থাকিলেন, আর অনবরত অগ্নির তুল্য বাণ সকল ক্ষেপ করিতে লাগিলেন এবং শত্রুদিগকে দগ্ধ করিতে থাকিলেন, কিন্তু বিপক্ষসৈন্যমধ্যে কোন ব্যক্তিই উঁহাকে বারণ করিতে পারিল না ॥৪০—৪১॥

তৎকালে যে যে লোক সেই দ্রোণের সম্মুখে থাকিতে লাগিল, দ্রোণের

---

(৩৮)…পুনর্যৌধিষ্ঠিরং বলম্… বা নি। (৪১) মণ্ডলীকৃতধন্বানম্… বা নি। (৪২)…যযৌ দ্রোণশরঃ ক্ষিতিম্—পি বঙ্গ বর্দ্ধ।

এবং সা পাণ্ডবী সেনা বধ্যমানা মহাত্মনা।
প্রদুদ্রাব পুনর্ভীতা পশ্যতঃ সব্যসাচিনঃ ॥৪৩॥
সংপ্রভগ্নং বলং দৃষ্ট্বা দ্রোণেন নিশি ভারত।।
গোবিন্দমব্রবীজ্জিষ্ণুর্গচ্ছ দ্রোণরথং প্রতি ॥৪৪॥
ততো রজতগোক্ষীরকুন্দেন্দুসদৃশপ্রভান্।
চোদয়ামাস দাশার্হো হয়ান্ দ্রোণরথং প্রতি ॥৪৫॥
ভীমসেনোঽপি তং দৃষ্ট্বা যান্তং দ্রোণায় ফাল্গুনম্।
স্বসারথিমুবাচেদং দ্রোণানীকায় মাং বহ ॥৪৬॥
সোঽপি তস্য বচঃ শ্রুত্বা বিশোকোঽবাহয়দ্ধয়ান্।
পৃষ্ঠতঃ সত্যসন্ধস্য জিষ্ণোর্ভরতসত্তম! ॥৪৭॥
তৌ দৃষ্ট্বা ভ্রাতরৌ যত্তৌ দ্রোণানীকমভিদ্রুতৌ।
পাঞ্চালাঃ সৃঞ্জয়া মৎস্যাশ্চেদিকারূষকোশলাঃ ॥৪৮॥

ভারতকৌমুদী

এবমিতি। মহাত্মনা দ্রোণেন। প্রদুদ্রাব দ্রুতং পলায়াঞ্চক্রে ॥৪৩॥
সমিতি। বলং স্বসৈন্যম্। গোবিন্দং কৃষ্ণম্, জিষ্ণুরর্জ্জুনঃ ॥৪৪॥
তত ইতি। চোদয়ামাস চালয়ামাস, দাশার্হঃ কৃষ্ণঃ ॥৪৫॥
ভীমেতি। ফাল্গুনমর্জ্জুনম্। দ্রোণস্য অনীকায় সৈন্যং প্রতি ॥৪৬॥
স ইতি। বিশোকো নাম ভীমসেনসারথিঃ। সত্যসন্ধস্য সত্যপ্রতিজ্ঞস্য ॥৪৭॥

বাণ সকল সেই সেই লোকেরই মস্তকচ্ছেদন করিয়া করিয়া ভূমিতে প্রবেশ করিতে থাকিল ॥৪২॥

এইভাবে দ্রোণ বধ করিতে লাগিলে, পাণ্ডবসৈন্য ভীত হইয়া অর্জ্জুনের সমক্ষেই পুনরায় পলায়ন করিতে লাগিল ॥৪৩॥

ভরতনন্দন! রাত্রিতে দ্রোণের প্রভাবে সৈন্য ভগ্ন হইতেছে দেখিয়া অর্জ্জুন কৃষ্ণকে বলিলেন—'দ্রোণের রথের দিকে চল' ॥৪৪॥

তদনন্তর কৃষ্ণ—রৌপ্য, গোদুগ্ধ, কুন্দপুষ্প ও চন্দ্রের তুল্য শুভ্রবর্ণ অশ্বগুলিকে দ্রোণের রথের দিকে চালাইয়া দিলেন ॥৪৫॥

অর্জ্জুনকে দ্রোণের দিকে যাইতে দেখিয়া ভীমসেনও আপন সারথিকে ইহা বলিলেন—'দ্রোণসৈন্যের দিকে আমাকে লইয়া চল' ॥৪৬॥

ভরতশ্রেষ্ঠ! সে বিশোকও ভীমসেনের আদেশ শুনিয়া অশ্বগুলিকে সত্যপ্রতিজ্ঞ অর্জ্জুনের পিছনে চালাইয়া দিল ॥৪৭॥

(৪৩) দুদ্রাব চ পুনর্ভীতা···পি।

অন্বগচ্ছন্ মহারাজ ! কেকয়াশ্চ মহারথাঃ।
ততো রাজন্নভূদ্‌ঘোরঃ সংগ্রামো লোমহর্ষণঃ ॥৪৯॥ (যুগ্মকম্)
বীভৎসুর্দক্ষিণং পার্শ্বমুত্তরঞ্চ বৃকোদরঃ।
মহদ্ভ্যাং রথবৃন্দাভ্যাং বলং জগৃহতুস্তব ॥৫০॥
তৌ দৃষ্ট্বা পুরুষব্যাঘ্রৌ ভীমসেনধনঞ্জয়ৌ।
ধৃষ্টদ্যুম্নোঽভ্যয়াদ্রাজন্ ! সাত্যকিশ্চ মহাবলঃ ॥৫১॥
চণ্ডবাতাভিপন্নানামুদধীনামিব স্বনঃ।
আসীদ্রাজন্ ! বলৌঘানাং তদান্যোন্যমভিঘ্নতাম্ ॥৫২॥
সৌমদত্তিবধাৎ ক্রুদ্ধো দৃষ্ট্বা সাত্যকিমাহবে।
দ্রৌণিরভ্যদ্রবদ্রাজন্ ! বধায় কৃতনিশ্চয়ঃ ॥৫৩॥

ভারতকৌমুদী

তাবিতি। যত্তৌ যুদ্ধায় যত্নবন্তৌ। অন্বগচ্ছন্ তাবেব ॥৪৮—৪৯॥
বীভৎসুরিতি। বীভৎসুরর্জ্জুনঃ। জগৃহতুঃ আচক্রমতুঃ ॥৫০॥
তাবিতি। তৌ দ্রোণং প্রতি গচ্ছন্তাবিতি শেষঃ। অভ্যয়াৎ দ্রোণং প্রত্যগচ্ছৎ ॥৫১॥
চণ্ডেতি। চণ্ডবাতাভিপন্নানাং প্রবলবায়ুচালিতানাম্। প্রসঙ্গভেদাদপৌনরুক্ত্যম্ ॥৫২॥
সৌমেতি। সৌমদত্তের্ভূরিশ্রবসো বধাৎ। তস্যৈবাতিশয়েনাভাব্যত্বাদিতি ভাবঃ ॥৫৩॥

---

মহারাজ! তখন ভীম ও অর্জ্জুন দুই ভ্রাতাকে যত্নসহকারে দ্রোণসৈন্যের দিকে যাইতে দেখিয়া পাঞ্চাল, সৃঞ্জয়, মৎস্য, চেদি, কারূষ ও কোশলদেশীয় সৈন্যেরা এবং কেকয়দেশীয় মহারথেরা ভীম ও অর্জ্জুনের অনুসরণ করিতে লাগিলেন। রাজা! তাহার পর ভয়ঙ্কর ও লোমহর্ষণ যুদ্ধ হইতে লাগিল ॥৪৮—৪৯॥

মহারাজ! ক্রমে দুইটী বিশাল রথসমূহ লইয়া অর্জ্জুন আপনার সৈন্যের দক্ষিণ পার্শ্ব এবং ভীমসেন উত্তর পার্শ্ব আক্রমণ করিলেন ॥৫০॥

রাজা! পুরুষশ্রেষ্ঠ ভীম ও অর্জ্জুনকে যাইতে দেখিয়া ধৃষ্টদ্যুম্ন এবং মহাবল সাত্যকিও দ্রোণের দিকে গমন করিলেন ॥৫১॥

নরনাথ! তখন প্রবলবায়ুসঞ্চালিত সমুদ্রের গর্জনের ন্যায় পরস্পর আঘাতকারী সৈন্যসমূহের কোলাহল হইতে লাগিল ॥৫২॥

রাজা! অশ্বত্থামা পূর্ব্বেই ভূরিশ্রবার বধে সাত্যকির প্রতি ক্রুদ্ধ হইয়াছিলেন। সুতরাং তৎকালে সেই সাত্যকিকে আসিতে দেখিয়া অশ্বত্থামা তাঁহার বধে কৃতনিশ্চয় হইয়া তাঁহার দিকে ধাবিত হইলেন ॥৫৩॥

তমাপতন্তং সংপ্রেক্ষ্য শৈনেয়স্য রথং প্রতি।
ভৈমসেনিঃ সুসংক্রুদ্ধঃ প্রত্যমিত্রমবারয়ৎ ॥৫৪॥
কার্ষ্ণায়সং মহাঘোরমৃক্ষচর্ম্মপরিচ্ছদম্।
মহান্তং রথমাস্থায় ত্রিংশন্নল্বান্তরান্তরম্ ॥৫৫॥
বিক্ষিপ্তযন্ত্রসন্নাহং মহামেঘৌঘনিস্বনম্।
যুক্তং গজনিভৈর্বাহৈর্ন হয়ৈর্নাপি বারণৈঃ ॥৫৬॥
বিক্ষিপ্তপক্ষচরণবিবৃতাক্ষেণ কূজতা।
ধ্বজেনোচ্ছ্রিতদণ্ডেন গৃধ্ররাজেন রাজতা ॥৫৭॥
লোহিতার্দ্রপতাকং তমন্ত্রমালাবিভূষিতম্।
অষ্টচক্রসমাযুক্তমাস্থায় বিপুলং রথম্ ॥৫৮॥
শূলমুদ্গরধারিণ্যা শৈলপাদপহস্তয়া।
রক্ষসাং ঘোররূপাণামক্ষৌহিণ্যা সমাবৃতঃ ॥৫৯॥ (কুলকম্)

## ভারতকৌমুদী

অথ ষড্‌ভিঃ শ্লোকৈঃ কুলকেন ঘটোৎকচকর্তৃকবারণাদিকং বর্ণয়তি তমিতি। শৈনেয়স্য সাত্যকেঃ। ভৈমসেনির্ভীমসেনপুত্রো ঘটোৎকচঃ, প্রত্যমিত্রং প্রতিপক্ষীভূতং শত্রুং দ্রৌণিম্। কৃষ্ণেনায়সা লৌহেন নির্ম্মিতমিতি কার্ষ্ণায়সম্, ঋক্ষস্য ভল্লূকস্য চর্ম্ম পরিচ্ছদ আবরণং যস্য তম্। ত্রিংশৎ নল্বাশ্চতুঃশতহস্তা অন্তরমবকাশঃ অন্তরে মধ্যে যস্য তম্। "নল্বঃ কিষ্কুচতুঃশতম্" ইত্যমরঃ। এতৎপরিমাণাভিধানং বৃহত্ত্বমাত্রদ্যোতনার্থম্। বিক্ষিপ্তা অভ্যন্তরে স্থাপিতা যন্ত্রসন্নাহা গুলিকাক্ষেপকযন্ত্রযুদ্ধসজ্জাশ্চ যস্য তম্, মহামেঘৌঘস্যেব নিস্বনঃ শব্দো যস্য তম্। বাহৈরদৃষ্টচরৈর্বাহনৈঃ। বারণৈর্গজৈঃ। বিক্ষিপ্তৌ অনবরতং সঞ্চালিতৌ পক্ষৌ চরণৌ চ যেন স চাসৌ বিবৃতে প্রসারিতে অক্ষিণী চক্ষুষী যেন স চেতি তেন, কূজতা অব্যক্তরবং কুর্বতা, গৃধ্ররাজেন গৃধ্রপক্ষিশ্রেষ্ঠেন, তথা রাজতা দীপ্যমানেন, উচ্ছ্রিত উত্তোলিতো দণ্ডো যস্য তেন, ধ্বজেন চ বিশিষ্টম্। বিশেষণে তৃতীয়া। লোহিতা রক্তবর্ণা আর্দ্রা চ পতাকা যস্য তম্, অন্ত্রমালয়া প্রাণিনাড়ীবিশেষশ্রেণ্যা বিভূষিতম্। অষ্টাভিশ্চক্রৈঃ সমাযুক্তম্। আস্থায় বিপুলং রথমিতি পুনরুক্তির্দোষঃ। শৈলাঃ পর্বতপাষাণাঃ পাদপা বৃক্ষাশ্চ হস্তেষু যস্যাস্তয়া। রক্ষসাং রাক্ষসানাম্ ॥৫৪—৫৯॥

প্রতিপক্ষ অশ্বত্থামা সাত্যকির রথের দিকে আসিতেছেন দেখিয়া ঘটোৎকচ অত্যন্তক্রুদ্ধ হইয়া অতিবিশাল রথে আরোহণ করিয়া তাঁহাকে বারণ করিতে প্রবৃত্ত হইল। ঘটোৎকচের সেই রথখানা কৃষ্ণলৌহে (ইস্পাতে) নির্ম্মিত, মহাভয়ঙ্কর ও ভল্লূকচর্ম্মে পরিবেষ্টিত ছিল এবং সেই রথখানার অভ্যন্তরদেশ

(৫৮) আর্দ্রপতাকস্ত আন্ত্রমালা বা নি।

তমুদ্যতমহাচাপং নিশম্য ব্যথিতা নৃপাঃ।
যুগান্তকালসময়ে দণ্ডহস্তমিবান্তকম্ ॥৬০॥
ততস্তং গিরিশৃঙ্গাভং ভীমরূপং ভয়াবহম্।
দংষ্ট্রাকরালোগ্রমুখং শঙ্কুকর্ণং মহাহনুম্ ॥৬১॥
ঊর্দ্ধকেশং বিরূপাক্ষং দীপ্তাস্যং নির্ণতোদরম্।
মহাশ্বভ্রগলদ্বারং কিরীটচ্ছন্নমূর্দ্ধজম্ ॥৬২॥
ত্রাসনং সর্ব্বভূতানাং ব্যাত্তাননমিবান্তকম্।
বীক্ষ্য দীপ্তমিবায়ান্তং রিপুবিক্ষোভকারিণম্।
তমুদ্যতমহাচাপং রাক্ষসেন্দ্রং ঘটোৎকচম্ ॥৬৩॥

ভারতকৌমুদী

তমিতি। নিশম্য দৃষ্ট্বা। যুগান্তকালে যঃ সময়ঃ প্রাণিসংহারাচাবস্তত্র ॥৬০॥

চতুর্ভিঃ শ্লোকৈঃ কলাপকেন ঘটোৎকচং বর্ণয়ন্নাহ তত ইতি। ভয়াবহং ভয়জনকম্। দংষ্ট্রয়া দন্তশ্রেণ্যা করালং বিকটমুগ্রঞ্চ মুখং যস্য তম্, শঙ্কুবৎ অঙ্গুলৌ দীর্ঘৌ চ কর্ণৌ যস্য

ভারতভাবদীপঃ

সাদাদাবপ্যনবসাদঃ, ক্ষমাহপকারিণ্যনপচিকীর্ষা ॥১৭—২৪॥ চণ্ডবাতেন প্রচণ্ডবায়ুনা, অভিহৃষ্টানামান্দোলিতানাম্ ॥২৫—৫৭॥ লোহিতার্দ্রা লৌহিতৈকদেশার্দ্রা পতাকা যত্র ॥৫৮—৬১॥

দ্বাদশসহস্রহস্তপরিমিত (অতিবৃহৎ) ছিল; তাহার মধ্যে যন্ত্র (কামান) ও নানাবিধ যুদ্ধসজ্জা স্থাপিত ছিল, মহামেঘগর্জ্জনের ন্যায় সেই রথের শব্দ হইতেছিল; অশ্বও নহে এবং হস্তীও নহে, অথচ হস্তীর আকৃতিযুক্ত কতকগুলি বাহন সে রথে যোজিত ছিল, সেই রথে একটা উজ্জ্বল ধ্বজ উত্তোলিত ছিল, তাহার উপরে থাকিয়া একটা বিশাল গৃধ্রপক্ষী অনবরত পক্ষ ও চরণসঞ্চালন এবং নয়নযুগল প্রসারণ করিয়া রব করিতেছিল, তাহাতে একটা রক্তবর্ণ ও আর্দ্র পতাকা দুলিতেছিল; প্রাণিগণের নাড়ীর মালা দিয়া সে রথখানাকে অলঙ্কৃত করা হইয়াছিল এবং সে রথখানার আটটা চক্র ছিল। আর সে সময়ে শূল, মুদ্গর, প্রস্তর ও বৃক্ষধারী ভয়ঙ্করমূর্ত্তি এক অক্ষৌহিণী রাক্ষসসৈন্য ঘটোৎকচকে পরিবেষ্টন করিয়া রহিয়াছিল ॥৫৪—৫৯॥

ক্রমে প্রলয়কালে দণ্ডহস্ত যমের ন্যায় উদ্যতকার্ম্মুক ঘটোৎকচকে দেখিয়া রাজারা ভীত হইয়া পড়িলেন ॥৬০॥

মহারাজ! তাহার পর, আবর্ত্ত ও তরঙ্গসঙ্কুল গঙ্গানদী যেমন বায়ুবেগে বিক্ষুব্ধ হয়, সেইরূপ আপনার পুত্রের বাহিনী সেই ঘটোৎকচকে দেখিয়া ভয়ে

(৬০)···নিশাম্য···নি। (৬২) ঊর্দ্ধবক্ত্রম্··· পি বঙ্গ বর্দ্ধ।

ভয়ার্দ্দিতা প্রচুক্ষোভ পুত্রস্য তব বাহিনী।
বায়ুনা ক্ষোভিতাবর্ত্তা গঙ্গেবোর্দ্ধতরঙ্গিণী ॥৬৪॥ (কলাপকম্)
ঘটোৎকচপ্রমুক্তেন সিংহনাদেন ভীষিতাঃ।
প্রসুস্রুবুর্গজা মূত্রং বিব্যথুশ্চ নরা ভৃশম্ ॥৬৫॥
ততোঽশ্মবৃষ্টিরত্যর্থমাসীত্তত্র সমন্ততঃ।
সন্ধ্যাকালাধিকবলৈঃ প্রযুক্তা রাক্ষসৈঃ ক্ষিতৌ ॥৬৬॥
আয়সানি চ চক্রাণি ভুষুণ্ড্যঃ প্রাসতোমরাঃ।
পতন্ত্যবিরলাঃ শূলাঃ শতঘ্ন্যঃ পট্টিশাস্তথা ॥৬৭॥

ভারতকৌমুদী

তম্, মহান্ হনুঃ ওষ্ঠাধোদেশো যস্য তম্। ঊর্দ্ধা উন্নতাঃ কেশা যস্য তম্, বিরূপে বিকৃতে অক্ষিণী যস্য তম্, দীপ্তমুজ্জ্বলাভ্যন্তরম্ আস্যং মুখং যস্য তম্, নির্ণতং গভীরমুদরং যস্য তম্। মহাশ্বভ্রবৎ বিশালগর্ত্তবৎ গলদ্বারং যস্য তম্, কিরীটেন ছন্না আবৃতা মূর্দ্ধজাঃ কেশা যস্য তম্। ব্যাত্তাননং প্রকটিতবদনম্। দীপ্তং প্রজ্বলিতম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ। প্রচুক্ষোভ বিচচাল। ক্ষোভিতাঃ সঞ্চালিতা আবর্ত্তা জলভ্রময়ো যস্যাঃ সা, ঊর্দ্ধা উচ্চাস্তরঙ্গা অস্যাঃ সন্তীতি সা ॥৬১—৬৪॥

ঘটেতি। ভীষিতা ভয়ং প্রাপিতাঃ। প্রসুস্রুবুঃ তত্যজুঃ ॥৬৫॥

তত ইতি। অশ্মনাং পাষাণানাং বৃষ্টিঃ। সন্ধ্যাকালে অধিকং বলং যেষাং তৈঃ ॥৬৬॥

---

বিক্ষুব্ধ হইয়া পড়িল। কারণ, ঘটোৎকচের দেহটা পর্ব্বতশৃঙ্গের তুল্য, তাহার রূপ ভীষণ ও ভয়াবহ, মুখখানা বিকট ও দন্তশ্রেণীতে ভীষণ, কাণ দুখানা পেরেকের মত লম্বা ও সরু, হনুদেশ বিশাল, মাথার চুলগুলি উঁচু উঁচু, চোখ দুইটা বিকৃত, মুখের ভিতরটা উজ্জ্বল, উদরটা গভীর, বিশাল গর্ত্তের ন্যায় গলদ্বার এবং চুলগুলি কিরীটে আবৃত ছিল। বিবৃতবদন যমের ন্যায় সমস্ত প্রাণীর ভয়জনক এবং শত্রুপক্ষের চাঞ্চল্যকারক রাক্ষসশ্রেষ্ঠ ঘটোৎকচ তখন বিশাল ধনু উত্তোলন করিয়া জ্বলিতে থাকিয়াই যেন আসিতে লাগিল ॥৬১—৬৪॥

ক্রমে ঘটোৎকচ সিংহনাদ করিয়া উঠিলে, হস্তী সকল মূত্রত্যাগ করিতে লাগিল এবং মানুষেরা অত্যন্ত ভীত হইল ॥৬৫॥

সন্ধ্যাকালে রাক্ষসদিগের বল অধিক হইয়া থাকে। সুতরাং তখন অধিক-বলশালী রাক্ষসেরা সমরাঙ্গনের সকল দিকে প্রবল প্রস্তরবৃষ্টি করিতে থাকিল ॥৬৬॥

---

(৬৫) ঘটোৎকচপ্রযুক্তেন...বা নি। (৬৭)...পতন্ত্যবিরতাঃ...বা নি।

তদুগ্রমতিরৌদ্রঞ্চ দৃষ্ট্বা যুদ্ধং নরাধিপাঃ।
তনয়াস্তব কর্ণশ্চ ব্যথিতাঃ প্রাদ্রবন্ দিশঃ ॥৬৮॥
তত্রৈকোঽস্ত্রবলশ্লাঘী দ্রৌণির্মানী ন বিব্যথে।
ব্যধমচ্চ শরৈর্মায়াং ঘটোৎকচবিনির্ম্মিতাম্ ॥৬৯॥
বিহতায়াস্তু মায়ায়ামমর্ষী স ঘটোৎকচঃ।
বিসসর্জ্জ শরান্ ঘোরাংস্তেঽশ্বত্থামানমাবিশন্ ॥৭০॥
ভুজগা ইব বেগেন বল্মীকং ক্রোধমূর্চ্ছিতাঃ।
তে শরা রুধিরাক্তাঙ্গা ভিত্ত্বা শারদ্বতীসুতম্।
বিবিশুর্ধরণীং শীঘ্রা রুক্মপুঙ্খাঃ শিলাশিতাঃ ॥৭১॥
অশ্বত্থামা তু সংক্রুদ্ধো লঘুহস্তঃ প্রতাপবান্।
ঘটোৎকচমতিক্রুদ্ধং বিভেদ দশভিঃ শরৈঃ ॥৭২॥

## ভারতকৌমুদী

আয়সানীতি। আয়সানি লৌহময়ানি। ভুষুণ্ড্যাদয়স্তদানীন্তনা অস্ত্রবিশেষাঃ ॥৬৭॥
তদিতি। ব্যথিতা ভীতাঃ, প্রাদ্রবন্ অপাসরন্ ॥৬৮॥
তত্রেতি। দ্রৌণিরশ্বত্থামা। ব্যধমৎ ব্যনাশয়ৎ ॥৬৯॥
বিহতায়ামিতি। অমর্ষী ক্রুদ্ধঃ। বিসসর্জ নিচিক্ষেপ ॥৭০॥
ভুজগা ইতি। বল্মীকম্ উয়ীমৃত্তিকাস্তূপম্। শারদ্বতীসুতমশ্বত্থামানম্। ষট্পাদঃ ॥৭১॥
অশ্বেতি। লঘুরুত্তোলনক্ষেপণক্ষমো হস্তো যস্য সঃ। বিভেদ বিদারয়ামাস ॥৭২॥

এবং লৌহময় চক্র, ভুষুণ্ডী, প্রাস, তোমর, শূল, শতঘ্নী ও পট্টিশ সকল অবিরল ধারায় পতিত হইতে থাকিল ॥৬৭॥

রাজা! অতিভীষণ ও অতিরৌদ্র সেই যুদ্ধ দেখিয়া রাজারা, আপনার পুত্রেরা এবং কর্ণ ভীত হইয়া এক এক প্রান্তে সরিয়া যাইতে লাগিলেন ॥৬৮॥

কিন্তু তখন অস্ত্রবলশ্লাঘী ও অভিমানী একমাত্র অশ্বত্থামাই ভীত হইলেন না, বরং তিনি বাণদ্বারা ঘটোৎকচের মায়া বিনষ্ট করিতে থাকিলেন ॥৬৯॥

মায়া বিনষ্ট হইলে, ঘটোৎকচ ক্রুদ্ধ হইয়া ভয়ঙ্কর বাণসমূহ নিক্ষেপ করিল; তখন সেই বাণগুলি যাইয়া অশ্বত্থামার শরীরে প্রবেশ করিল ॥৭০॥

দ্রুতগামী, স্বর্ণপুঙ্খ ও শিলাশাণিত সেই বাণগুলি অশ্বত্থামার দেহ বিদীর্ণ করিয়া রক্তাক্ত হইয়া—ক্রুদ্ধ সর্প সকল যেমন উয়ীর মাটীর ভিতরে প্রবেশ করে, সেইরূপ ভূতলে প্রবেশ করিল ॥৭১॥

(৭০) নিহতায়াস্তু পি বঙ্গ বর্দ্ধ। (৭১) ভুজঙ্গা ইব ··বা নি।

ঘটোৎকচোঽতিবিদ্ধস্তু দ্রোণপুত্রেণ মর্ম্মসু।
চক্রং শতসহস্রারমগৃহ্লাদ্ব্যথিতো ভৃশম্ ॥৭৩॥
ক্ষুরান্তং বালসূর্য্যাভং মণিবজ্রবিভূষিতম্।
অশ্বত্থাম্নি স চিক্ষেপ ভৈমসেনির্জিঘাংসয়া ॥৭৪॥
বেগেন মহতাগচ্ছদ্বিক্ষিপ্তং দ্রোণিনা শরৈঃ।
অভাগ্যস্যেব সঙ্কল্পস্তম্মোঘমপতদ্ভুবি ॥৭৫॥
ঘটোৎকচস্ততস্তূর্ণং দৃষ্ট্বা চক্রং নিপাতিতম্।
দ্রৌণিং প্রাচ্ছাদয়দ্বাণৈঃ স্বর্ভানুরিব ভাস্করম্ ॥৭৬॥
ঘটোৎকচসুতঃ শ্রীমান্ ভিন্নাঞ্জনচয়োপমঃ।
রুরোধ দ্রৌণিমায়ান্তং প্রভঞ্জনমিবাদ্রিরাট্ ॥৭৭॥

ভারতকৌমুদী

ঘটেতি। শতং সহস্রাণি অরা অভ্যন্তরদণ্ডা যস্য তৎ ॥৭৩॥
ক্ষুরেতি। ক্ষুরস্যেব অন্তো ধারা যস্য তৎ। বজ্রং হীরকম্ ॥৭৪॥
বেগেনেতি। বিক্ষিপ্তং প্রতিহতম্। মোঘং ব্যর্থং সৎ ॥৭৫॥
ঘটেতি। স্বর্ভানুঃ ভূমিচ্ছায়ারূপো রাহুঃ ॥৭৬॥

তখন লঘুহস্ত ও প্রতাপশালী অশ্বত্থামা অত্যন্তক্রুদ্ধ হইয়া দশটা বাণদ্বারা অতিক্রুদ্ধ ঘটোৎকচকে বিদ্ধ করিলেন ॥৭২॥

অশ্বত্থামা মর্ম্মদেশে অত্যন্তবিদ্ধ করিলে, ঘটোৎকচ গুরুতর ব্যথিত হইয়া বহুতির্য্যগ্‌দণ্ডযুক্ত একটা চক্র গ্রহণ করিল ॥৭৩॥

পরে ঘটোৎকচ অশ্বত্থামাকে বধ করিবার ইচ্ছা করিয়া ক্ষুরধার, নবীন সূর্য্যের তুল্য উজ্জ্বল এবং মণি ও হীরকভূষিত সেই চক্রটা অশ্বত্থামার উপরে নিক্ষেপ করিল ॥৭৪॥

ঘটোৎকচনিক্ষিপ্ত সেই চক্রটা মহাবেগে আসিতে লাগিলে, অশ্বত্থামা বাণদ্বারা সেটাকে প্রতিহত করিলেন। তখন ভাগ্যহীন লোকের মনোবাসনার ন্যায় সেটা ব্যর্থ হইয়া ভূতলে পতিত হইল ॥৭৫॥

তাহার পর ঘটোৎকচ চক্রটাকে নিপাতিত দেখিয়া—রাহু যেমন সূর্য্যকে আবৃত করে, সেইরূপ বাণদ্বারা সত্বর অশ্বত্থামাকে আবৃত করিল ॥৭৬॥

পরে অশ্বত্থামা আসিতে লাগিলে, পর্ব্বতশ্রেষ্ঠ যেমন বায়ুকে রুদ্ধ করে, সেইরূপ বীরশোভাশালী ও বিস্তৃতকজ্জলরাশির তুল্য বিশালমূর্ত্তি ঘটোৎকচপুত্র অঞ্জনপর্ব্বা অশ্বত্থামাকে রুদ্ধ করিল ॥৭৭॥

(৭৬) ঘটোৎকচসুতস্তূর্ণম্ · পি, ঘটোৎকচসুতস্তুগ্রম্· বঙ্গ বর্দ্ধ।

পৌত্রেণ ভীমসেনস্য শরৈঃ সোঽঞ্জনপর্বণা ।
বভৌ মেঘেন ধারাভির্গিরির্মেরুরিবাচিতঃ ॥৭৮॥
অশ্বত্থামা ত্বসংভ্রান্তো রুদ্রোপেন্দ্রেন্দ্রবিক্রমঃ ।
ধ্বজমেকেন বাণেন চিচ্ছেদাঞ্জনপর্ব্বণঃ ॥৭৯॥
দ্বাভ্যান্তু রথযন্তারং ত্রিভিশ্চাস্য ত্রিবেণুকম্ ।
ধনুরেকেন চিচ্ছেদ চতুর্ভিশ্চতুরো হয়ান্ ॥৮০॥
বিরথস্যোদ্যতং হস্তাদ্ধেমবিন্দুভিরাচিতম্ ।
বিশিখেন সুতীক্ষ্ণেন খড়্গমস্য দ্বিধাকরোৎ ॥৮১॥
গদা হেমাঙ্গদা রাজংস্তূর্ণং হৈড়িম্বসূনুনা ।
ভ্রাম্যোৎক্ষিপ্তা শরৈশ্চাপি দ্রৌণিনাভ্যাহতাপতৎ ॥৮২॥

ভারতকৌমুদী

ঘটেতি। ভিন্নো বিদীর্ণো যোঽঞ্জনচয়ঃ কজ্জলরাশিস্তদুপমঃ। প্রভঞ্জনং বায়ুম্ ॥৭৭॥
পৌত্রেণেতি। সঃ অশ্বত্থামা অঞ্জনপর্বণা তন্নাম্না। আচিতো ব্যাপ্তঃ ॥৭৮॥
অশ্বেতি। অসংভ্রান্তঃ অবিচলিতঃ। উপেন্দ্রো বিষ্ণুঃ ॥৭৯॥
দ্বাভ্যামিতি। রথস্য যন্তারং সারথিম্। ত্রিবেণুকং রথস্যৈব দণ্ডবিশেষম্ ॥৮০॥
বিরথস্যেতি। বিরথস্যাঞ্জনপর্বণঃ, উদ্যতমুত্তোলিতম্। আচিতং ব্যাপ্তম্ ॥৮১॥
গদেতি। হেমাঙ্গদা স্বর্ণকেয়ূরবেষ্টিতা। হৈড়িম্বসূনুনা ঘটোৎকচপুত্রেণ ॥৮২॥

ভীমসেনের পৌত্র অঞ্জনপর্বা বাণদ্বারা অশ্বত্থামাকে ব্যাপ্ত করিলে, মেঘের জলধারায় ব্যাপ্ত সুমেরুপর্ব্বতের ন্যায় অশ্বত্থামা প্রকাশ পাইতে লাগিলেন ॥৭৮॥

কিন্তু রুদ্র, বিষ্ণু ও ইন্দ্রের ন্যায় বিক্রমশালী অশ্বত্থামা অবিচলিত থাকিয়াই একটা বাণদ্বারা অঞ্জনপর্বার ধ্বজ ছেদন করিলেন ॥৭৯॥

ক্রমে তিনি দুইটা বাণদ্বারা অঞ্জনপর্বার সারথিকে এবং চারিটা বাণদ্বারা চারিটা অশ্বকে বধ কবিলেন, আর তিনটা বাণদ্বারা ত্রিবেণু ও একটা বাণদ্বারা ধনু ছেদন করিলেন ॥৮০॥

তখন অঞ্জনপর্বা রথবিহীন হইয়া স্বর্ণবিন্দুব্যাপ্ত তরবারি উত্তোলন করিলে, অশ্বত্থামা একটা সুতীক্ষ্ণ বাণদ্বারা অঞ্জনপর্ব্বার হস্ত হইতেই সে তরবারিখানাকে দুই খণ্ডে ছেদন করিয়া নিপাতিত কবিলেন ॥৮১॥

রাজা! পরে অঞ্জনপর্ব্বা স্বর্ণকেয়ূরযুক্তা একটা গদা ঘূর্ণিত করিয়া নিক্ষেপ

(৭৮) ..গিরির্মেরুবিবাচলঃ—পি, গিরির্মেরুরিবাবৃতঃ—বা নি। (৮০)...রথযন্তারৌ.. বা নি। (৮২).. হৈড়িম্বিসূনুনা...বঙ্গ বর্দ্ধ বা নি।

ততোঽন্তরীক্ষমুৎপত্য কালমেঘ ইবোন্নদন্।
ববর্ষাঞ্জনপর্বা স দ্রুমবর্ষং নভস্তলাৎ ॥৮৩॥
ততো মায়াধরং দ্রৌণির্ঘটোৎকচসুতং দিবি।
মার্গণৈরভিবিব্যাধ ঘনং সূর্য্য ইবাংশুভিঃ ॥৮৪॥
সোঽবতীর্য্য পুনস্তস্থৌ রথে হেমপরিষ্কৃতে।
মহীগত ইবাত্যুগ্রঃ শ্রীমানঞ্জনপর্ব্বতঃ ॥৮৫॥
তময়স্ময়বর্ম্মাণং দ্রৌণির্ভীমাত্মজাত্মজম্।
জঘানাঞ্জনপর্ব্বাণং মহেশ্বর ইবান্ধকম্ ॥৮৬॥
অথ দৃষ্ট্বা হতং পুত্রমশ্বত্থাম্না মহাবলম্।
দ্রৌণেঃ সকাশমভ্যেত্য রোষাৎ প্রচলিতাঙ্গদঃ ॥৮৭॥
প্রাহ বাক্যমসংভ্রান্তো বীরং শারদ্বতীসুতম্।
দহন্তং পাণ্ডবানীকং বনমগ্নিমিবোদ্ধতম্ ॥৮৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। উন্নদন্ উচ্চৈর্গর্জন্। ববর্ষ চকার। দ্রুমবর্ষং বৃক্ষবর্ষণম্ ॥৮৩॥
তত ইতি। মার্গণৈর্বাণৈঃ, ঘনং মেঘম্, অংশুভিঃ কিরণৈঃ ॥৮৪॥
স ইতি। হেমপরিষ্কৃতে স্বর্ণালঙ্কৃতে। অঞ্জনপর্ব্বতঃ কজ্জলগিরিঃ ॥৮৫॥
তমিতি। অয়স্ময়ং লৌহময়ং বর্ম্ম যস্য তম্। অন্ধকং তদাখ্যমসুরম্ ॥৮৬॥
অথেতি। প্রচলিতাঙ্গদঃ কম্পিতকেয়ূরঃ। শারদ্বতীসুতমশ্বত্থামানম্ ॥৮৭—৮৮॥

করিল; তখন অশ্বত্থামা বাণদ্বারা সেটাকেও প্রতিহত করিলে, সেটা পড়িয়া গেল ॥৮২॥

তাহার পর অঞ্জনপর্ব্বা আকাশে উঠিয়া কৃষ্ণমেঘের ন্যায় উচ্চস্বরে গর্জন করিতে থাকিয়া আকাশ হইতে বৃক্ষ বর্ষণ করিতে লাগিল ॥৮৩॥

তদনন্তর সূর্য্য যেমন কিরণদ্বারা মেঘ বিদ্ধ করেন, সেইরূপ অশ্বত্থামা বাণদ্বারা আকাশস্থিত মায়াবী ঘটোৎকচপুত্রকে বিদ্ধ করিতে লাগিলেন ॥৮৪॥

তখন অঞ্জনপর্ব্বা আকাশ হইতে অবতীর্ণ হইয়া—ভীষণ ও স্নিগ্ধ কজ্জলপর্বত যেমন ভূতলে অবস্থান করে, সেইরূপ পুনরায় স্বর্ণালঙ্কৃত রথে অবস্থান করিল ॥৮৫॥

ক্রমে, পূর্ব্বকালে মহাদেব যেমন অন্ধকাসুরকে বধ করিয়াছিলেন, সেইরূপ অশ্বত্থামা ভীমসেনের পুত্রের পুত্র লৌহবর্ম্মধারী অঞ্জনপর্ব্বাকে বধ করিলেন ॥৮৬॥

(৮৫) পুনস্তস্থৌ · বা নি। (৮৭) রোষাৎ প্রস্ফুরিতাধরঃ—নি। (৮৮) · বনমগ্নিমিবোচ্ছ্রিতম্—বা নি।

শরবৃষ্টিং শরৈর্দ্রৌণিরপ্রাপ্তাং তাং ব্যশাতয়ৎ।
ততোঽন্তরীক্ষে বাণানাং সংগ্রামোঽন্য ইবাভবৎ ॥৯৮॥
অথাস্ত্রসংঘর্ষকৃতৈর্বিস্ফুলিঙ্গৈস্তদা বভৌ।
বিভাবরীমুখে ব্যোম খদ্যোতৈরিব চিত্রিতম্ ॥৯৯॥
নিশম্য নিহতাং মায়াং দ্রৌণিনা রণমানিনা।
ঘটোৎকচস্ততো মায়াং সসর্জান্তর্হিতঃ পুনঃ ॥১০০॥
সোঽভবদ্গিরিরত্যুচ্চঃ শিখরৈস্তরুসঙ্কটৈঃ।
শূলপ্রাসাসিমুষলজলপ্রস্রবণো মহান্ ॥১০১॥
তমঞ্জনগিরিপ্রখ্যং দ্রৌণির্দৃষ্ট্বা মহীধরম্।
প্রপতদ্ভিশ্চ বহুভিঃ শস্ত্রসংঘৈর্ন চুক্ষুভে ॥১০২॥

ভারতকৌমুদী

রথেতি। রথাক্ষমাত্রৈ রথস্য তির্য্যগ্দণ্ডপ্রমাণৈঃ। ঋষভং শ্রেষ্ঠম্ ॥৯৭॥

শরেতি। অপ্রাপ্তামনাগতামেব, ব্যশাতয়ৎ ব্যনাশয়ৎ। ততো হেতোঃ ॥৯৮॥

অথেতি। বিস্ফুলিঙ্গৈরগ্নিকণৈঃ। বিভাবরীমুখে প্রদোষে, খদ্যোতৈর্জ্যোতিরিঙ্গণৈঃ ॥৯৯॥

নিশম্যেতি। নিশম্য দৃষ্ট্বা। রণমানিনা যুদ্ধশ্লাঘিনা। সসর্জ চকার ॥১০০॥

স ইতি। তরুসঙ্কটৈর্বৃক্ষব্যাপ্তৈঃ। শূলপ্রাসাসিমুষলানাং জলানামিব প্রস্রবণং যস্মাৎ সঃ ॥১০১॥

তমিতি। অঞ্জনগিরিপ্রখ্যং কজ্জলপর্ব্বততুল্যম্। ন চুক্ষুভে ন বিচচাল ॥১০২॥

---

পরে, মেঘ যেমন জলধারা বর্ষণ করে, সেইরূপ ঘটোৎকচ রথিশ্রেষ্ঠ অশ্বত্থামার উপরে রথদণ্ডপ্রমাণ বাণ সকল বর্ষণ করিতে লাগিল ॥৯৭॥

সেই বাণবৃষ্টি না আসিতেই, অশ্বত্থামা বাণদ্বারা তাহা বিনাশ করিতে লাগিলেন। তাহাতে আকাশে যেন বাণসমূহেরই অপর যুদ্ধ হইতে লাগিল ॥৯৮॥

ক্রমে সেই প্রদোষকালে অস্ত্রসংঘর্ষজনিত অগ্নিস্ফুলিঙ্গে আকাশটা যেন খদ্যোতচিত্রিত হইয়া শোভা পাইতে থাকিল ॥৯৯॥

রণশ্লাঘী অশ্বত্থামা মায়া বিনষ্ট করিয়াছেন দেখিয়া ঘটোৎকচ অন্তর্হিত হইয়া পুনরায় মায়া সৃষ্টি করিল ॥১০০॥

সে তখন বৃক্ষসঙ্কুল বহুশৃঙ্গযুক্ত একটা অতিভীষণ মহাপর্ব্বত হইল এবং তাহা হইতে জলধারার ন্যায় শূল, প্রাস, তরবারি ও মুষল নিপতিত হইতে লাগিল ॥১০১॥

---

(১০০) নিশাম্য· নি,·· রণশালিনা· বর্দ্ধ। (১০২)· শস্ত্রসংঘৈর্ন বিব্যথে—বা নি।

ততো হসন্নিব দ্রৌণির্দিব্যমস্ত্রমুদৈরয়ৎ।
স তেনাস্ত্রেণ শৈলেন্দ্রঃ ক্ষিপ্তঃ ক্ষিপ্রমনশ্যত ॥১০৩॥
ততঃ স তোয়দো ভূত্বা নীলঃ সেন্দ্রায়ুধো দিবি।
শস্ত্রবৃষ্টিভিরত্যুগ্রো দ্রৌণিমাচ্ছাদয়দ্রণে ॥১০৪॥
অথ সন্ধায় বায়ব্যমস্ত্রমস্ত্রবিদাং বরঃ।
ব্যধমদ্‌দ্রোণতনয়ো নীলমেঘং সমুত্থিতম্ ॥১০৫॥
স মার্গণগণৈর্দ্রৌণির্দিশঃ প্রচ্ছাদ্য সর্ব্বশঃ।
শতং রথসহস্রাণাং জঘান দ্বিপদাং বরঃ ॥১০৬॥
স দৃষ্ট্বা পুনরায়ান্তং রথেনায়তকার্ম্মুকম্।
ঘটোৎকচমসংভ্রান্তং রাক্ষসৈর্ব্বহুভির্বৃতম্ ॥১০৭॥
সিংহশার্দ্দূলসদৃশৈর্মত্তদ্বিরদবিক্রমৈঃ।
গজস্থৈশ্চ রথস্থৈশ্চ বাজিপৃষ্ঠগতৈরপি ॥১০৮॥

ভারতকৌমুদী

তত ইতি। দিব্যং স্বর্গীয়ম্, উদৈরয়ৎ ন্যক্ষিপৎ। ক্ষিপ্তঃ প্রেরিতঃ ॥১০৩॥
তত ইতি। তোয়দো মেঘঃ। সেন্দ্রায়ুধ ইন্দ্রধনুর্যুক্তঃ ॥১০৪॥
অথেতি। ব্যধমৎ ব্যনাশয়ৎ, সমুত্থিতং ঘটোৎকচমায়য়া সমাগতম্ ॥১০৫॥
স ইতি। মার্গণানাং বাণানাং গণৈঃ। দ্বিপদাং মনুষ্যাণাম্ ॥১০৬॥
স ইতি। স দ্রৌণিরিতি পঞ্চমশ্লোকস্থেন সম্বন্ধঃ। তাদৃশং ঘটোৎকচং দৃষ্ট্বা বিষণ্ণং তে

কজ্জলপর্ব্বতের ন্যায় সেই পর্ব্বত দেখিয়া কিংবা তাহা হইতে বহুতর অস্ত্রসমূহ পতিত হইতে থাকাতেও অশ্বত্থামা বিচলিত হইলেন না ॥১০২॥

তাহার পর অশ্বত্থামা হাসিতে হাসিতেই যেন এক অলৌকিক অস্ত্র নিক্ষেপ করিলেন; সেই অস্ত্রের আঘাতে সেই মহাপর্ব্বত বিক্ষিপ্ত হইয়া সত্বরই বিনষ্ট হইল ॥১০৩॥

তদনন্তর ঘটোৎকচ ইন্দ্রধনুর্যুক্ত অতিভীষণ একটা নীল মেঘ হইয়া অস্ত্রবৃষ্টিদ্বারা রণস্থলে অশ্বত্থামাকে আবৃত করিল ॥১০৪॥

তাহার পর অস্ত্রজ্ঞশ্রেষ্ঠ অশ্বত্থামা বায়ব্য অস্ত্র সন্ধান করিয়া সেই সমুত্থিত নীলমেঘ বিনাশ করিলেন ॥১০৫॥

ক্রমে মনুষ্যশ্রেষ্ঠ অশ্বত্থামা বাণসমূহদ্বারা সকল দিক্ আবৃত করিয়া শত সহস্র রথীকে বধ করিলেন ॥১০৬॥

(১০৩) ··বজ্রমস্ত্রমুদৈরয়ৎ · বা নি।

বিকৃতাস্যশিরোগ্রীবৈর্হৈড়িম্বানুচরৈঃ সহ।
পৌলস্ত্যৈর্যাতুধানৈশ্চ তামসৈশ্চেন্দ্রবিক্রমৈঃ ॥১০৯॥
নানাশস্ত্রধরৈর্বীরৈর্নানাকবচভূষণৈঃ।
মহাবলৈর্ভীমরবৈঃ সংরম্ভোদ্বৃত্তলোচনৈঃ ॥১১০॥
উপস্থিতৈস্ততো যুদ্ধে রাক্ষসৈর্যুদ্ধদুর্ম্মদৈঃ।
বিষণ্ণমভিসংপ্রেক্ষ্য পুত্রং তে দ্রৌণিরব্রবীৎ ॥১১১॥ (কুলকম্)
তিষ্ঠ দুর্য্যোধনাদ্য ত্বং ন কার্য্যঃ সম্ভ্রমস্ত্বয়া।
সহৈভির্ভ্রাতৃভির্বীরৈঃ পার্থিবৈশ্চেন্দ্রবিক্রমৈঃ ॥১১২॥
নিহনিষ্যাম্যমিত্রাংস্তে ন তবাস্তি পরাজয়ঃ।
সত্যং তে প্রতিজানামি পর্য্যাশ্বাসয় বাহিনীম্ ॥১১৩॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

পুত্রমভিসংপ্রেক্ষ্যেত্যন্বয়ঃ। আয়তকার্ম্মুকমাকৃষ্টধন্বানম্। অসংভ্রান্তমবিচলিতম্। সিংহ-শার্দ্দূলসদৃশৈর্বল ইতি শেষঃ। আস্যং মুখম্। পৌলস্ত্যৈঃ পুলস্ত্যবংশীয়ৈঃ, অপরৈশ্চ যাতুধানৈ রাক্ষসৈঃ, তামসৈঃ প্রবলতমোগুণৈঃ। সংরম্ভেণ ক্রোধেন উদ্বৃত্তানি উত্তোলিতানি লোচনানি যৈস্তৈঃ। সহেতি সম্বন্ধঃ। পুত্রং দুর্য্যোধনম্, তস্যৈব পরত্রাভিধানাৎ ॥১০৭—১১১॥

তিষ্ঠেতি। সম্ভ্রম উদ্বেগব্যস্ততা। এভিঃ পাণ্ডবৈঃ। অমিত্রান্ শত্রূন্ ॥১১২—১১৩॥

## ভারতভাবদীপঃ

মহাশব্দো মহাবন্ধতদ্বদ্গলবিলমস্ত ॥৬২—৯১॥ আয়স্তঃ প্রাপ্তক্ষোভঃ ॥৯২—৯৯॥ রণমানিনা যুদ্ধাহঙ্কারবতা ॥১০০॥ শূলাদীন্যেব জলানি প্রস্রবন্তীতি তথা ॥১০১—১০৮॥ যাতুধানৈঃ

মহারাজ! এই সময়ে ঘটোৎকচ ধনু আকর্ষণ করিয়া অবিচলিত থাকিয়া রথে আরোহণপূর্ব্বক পুনরায় আগমন করিতে লাগিল। তখন সিংহ ও ব্যাঘ্রের তুল্য বলবান্ এবং মত্ত হস্তীর ন্যায় বিক্রমশালী বহুতর রাক্ষস হস্তী, অশ্ব ও রথে আরোহণ করিয়া ঘটোৎকচকে পরিবেষ্টনপূর্ব্বক আসিতে থাকিল। ঘটোৎকচের সেই অনুচরগণের মুখ, মস্তক ও গ্রীবা বিকৃত ছিল। তাহাদের মধ্যে অনেকে পুলস্ত্যবংশীয় এবং অনেকে অপরাপরবংশীয় রাক্ষস ছিল, কিন্তু সকলেরই তমোগুণ প্রবল এবং ইন্দ্রের তুল্য বিক্রম ছিল। তাহারা সকলেই বীর ও মহাবল ছিল এবং নানাবিধ অস্ত্র, কবচ ও অলঙ্কার ধারণ করিয়াছিল, ভীষণ রব করিতেছিল, আর ক্রোধে নয়ন উত্তোলন করিয়াছিল। এহেন যুদ্ধ-দুর্দ্ধর্ষ রাক্ষসেরা উপস্থিত হইলে, তাহা দেখিয়া দুর্য্যোধন বিষণ্ণ হইয়া পড়িলেন এবং তাঁহাকে বিষণ্ণ দেখিয়া অশ্বত্থামা বলিলেন ॥১০৭—১১১॥

(১০৯)···হৈড়িম্বোহনুচরৈঃ সহ ··বা, ··হিড়িম্বানুচরৈঃ সহ ··নি।

দুর্য্যোধন উবাচ।

ন ত্বেতদদ্ভুতং মন্যে যত্তে মহদিদং মনঃ।
অস্মাসু চ পরা ভক্তিস্তব গৌতমিনন্দন! ॥১১৪॥

সঞ্জয় উবাচ।

অশ্বত্থামানমুক্ত্বৈবং ততঃ সৌবলমব্রবীৎ।
বৃতং শতসহস্রেণ হয়ানাং রণশোভিনাম্ ॥১১৫॥
ষষ্ট্যা রথসহস্রৈশ্চ প্রয়াহি ত্বং ধনঞ্জয়ম্।
কর্ণশ্চ বৃষসেনশ্চ কৃপো নীলস্তথৈব চ ॥১১৬॥
উদীচ্যাঃ কৃতবর্ম্মা চ পুরুমিত্রঃ শ্রুতার্পণঃ।
দুঃশাসনো নিকুম্ভশ্চ কুম্ভভেদী পুরুক্রমঃ ॥১১৭॥
পুরঞ্জয়ো দৃঢ়রথঃ পতাকী হেমকম্পনঃ।
শল্যারুণীন্দ্রসেনাশ্চ সঞ্জয়ো বিজয়ো জয়ঃ ॥১১৮॥

ভারতকৌমুদী

নেতি। ভক্তিরনুরাগঃ। গৌতমীতি "ধাকারো স্ত্রীকৃতো হ্রস্বো ক্বচিৎ" ইতি হ্রস্বত্বম্ ॥১১৪॥
অশ্বেতি। সৌবলং শকুনিম্, অব্রবীৎ দুর্য্যোধন এব ॥১১৫॥
ষষ্ট্যেতি। রথসহস্রৈঃ সহ। কর্ণাদয়শ্চ প্রয়ান্তু ॥১১৬॥

---

'দুর্য্যোধন! আজ তুমি থাক, ব্যস্ত হইও না। ইন্দ্রের তুল্য বিক্রমশালী এই রাজগণ এবং এই বীর ভ্রাতৃগণের সহিত তোমার শত্রুগণকে আমিই বধ করিব; তোমার পরাজয় হইবে না; আমি সত্য প্রতিজ্ঞা করিতেছি। তুমি তোমার সৈন্যকে আশ্বস্ত কর' ॥১১২—১১৩॥

দুর্য্যোধন বলিলেন—গৌতমীপুত্র! যখন তোমার এইরূপ উদার চিত্ত এবং আমাদের উপরে পরম অনুরাগ রহিয়াছে, তখন তোমার পক্ষে এটাকে আশ্চর্য্য বলিয়া মনে করি না' ॥১১৪॥

সঞ্জয় কহিলেন—'মহারাজ! দুর্য্যোধন অশ্বত্থামাকে এইরূপ বলিয়া পরে শকুনিকে বলিলেন—। শকুনি তখন সমরশোভী শতসহস্র অশ্বারোহী দ্বারা পরিবেষ্টিত ছিলেন ॥১১৫॥

'মাতুল! আপনি ষাট হাজার রথীর সহিত অর্জ্জুনের দিকে গমন করুন। কর্ণ, বৃষসেন, কৃপ এবং নীলও আপনার সঙ্গে যাইবেন ॥১১৬॥

উত্তরদেশীয় বীরগণ, কৃতবর্ম্মা, পুরুমিত্র, শ্রুতার্পণ, দুঃশাসন, নিকুম্ভ, কুম্ভ-

---

(১১৭)···পুরুমিত্রঃ সুতাপনঃ···কুম্ভভেদী পরাক্রমঃ—বা নি।

কমলাক্ষঃ পুরক্রাথী জয়বর্ম্মা সুদর্শনঃ।
এতে ত্বামনুযাস্যন্তি পত্তীনামযুতানি ষট্ ॥১১৯॥ (বিশেষকম্)
জহি ভীমং যমৌ চোভৌ ধর্ম্মরাজঞ্চ মাতুল!।
অসুরানিব দেবেন্দ্রো জয়াশা মে ত্বয়ি স্থিতা ॥১২০॥
দারিতান্ দ্রৌণিনা বাণৈর্ভৃশং বিক্ষতবিগ্রহান্।
জহি মাতুল! কৌন্তেয়ানসুরানিব পাবকিঃ ॥১২১॥
এবমুক্তো যযৌ শীঘ্রং পুত্রেণ তব সৌবলঃ।
পিপ্রীষুস্তে সুতান্ রাজন্! দিধক্ষুশ্চৈব পাণ্ডবান্ ॥১২২॥
অথ প্রববৃতে যুদ্ধং দ্রৌণিরাক্ষসয়োর্ম্মৃধে।
বিভাবর্য্যাং সুতুমুলং শক্রপ্রহ্লাদয়োরিব ॥১২৩॥

ভারতকৌমুদী

উদীচ্যা ইতি। উদীচ্যা উত্তরদেশীয়া বীরাঃ। শল্যশ্চ আরুণিশ্চ ইন্দ্রসেনশ্চ তে। পত্তীনাং পদাতীনাম্, ষডযুতানি চ ত্বামনুযাস্যন্তীতি সম্বন্ধঃ ॥১১৭—১১৯॥

জহীতি। যমৌ নকুলসহদেবৌ, ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্ ॥১২০॥

দারিতানিতি। বিক্ষতবিগ্রহান্ বিশেষেণ ক্ষতদেহান্। পাবকিরগ্নিপুত্রঃ কার্ত্তিকেয়ঃ ॥১২১॥

এবমিতি। পিপ্রীষুঃ প্রীণয়িতুমিচ্ছুঃ। দিধক্ষুর্দগ্ধুমিচ্ছুঃ ॥১২২॥

অথেতি। দ্রৌণিরাক্ষসয়োঃ অশ্বত্থামঘটোৎকচয়োঃ, মৃধে রণভূমৌ ॥১২৩॥

---

ভেদী, পুরুক্রম, পুরঞ্জয়, দৃঢ়রথ, পতাকী, হেমকম্পন, শল্য, আরুণি, ইন্দ্রসেন, সঞ্জয়, বিজয়, জয, কমলাক্ষ, পুরক্রাথী, জযবর্ম্মা ও সুদর্শন ইঁহারা আপনার অনুসরণ করিবেন এবং ষাট হাজার পদাতিও আপনার পিছনে যাইবে ॥১১৭—১১৯॥

মাতুল! পূর্ব্বকালে ইন্দ্র যেমন অসুরগণকে বধ করিতেন, সেইরূপ আপনি যুধিষ্ঠির, ভীম, নকুল ও সহদেবকে বধ করুন। আপনার উপরেই আমার জয়ের আশা রহিয়াছে ॥১২০॥

মাতুল! অশ্বত্থামাই বাণদ্বারা কুন্তীপুত্রগণকে বিদীর্ণ করিয়াছেন। সুতরাং উঁহাদের দেহ ক্ষত-বিক্ষত হইয়াই রহিয়াছে। অতএব কার্ত্তিক যেমন অসুরদিগকে বধ করিযাছিলেন, আপনিও সেইরূপ কুন্তীপুত্রগণকে বধ করুন' ॥১২১॥

রাজা! আপনার পুত্র দুর্য্যোধন এইরূপ বলিলে, শকুনি আপনার পুত্রদিগকে সন্তুষ্ট এবং পাণ্ডবদিগকে দগ্ধ করিবার ইচ্ছা করিয়া সত্বর গমন করিলেন ॥১২২॥

---

(১১৯) ··পরক্রাথী ··বা নি।

ততো ঘটোৎকচো বাণৈর্দশভির্গৌতমীসুতম্।
জঘানোরসি সংক্রুদ্ধো বিষাগ্নিপ্রতিমৈর্দৃঢ়ৈঃ ॥১২৪॥
স তৈরভ্যাহতো গাঢ়ং শরৈর্ভীমসুতেরিতৈঃ।
চচাল রথমধ্যস্থো বাতোদ্ধূত ইব দ্রুমঃ ॥১২৫॥
ভূয়শ্চাঞ্জলিকেনাস্য মার্গণেন মহাপ্রভম্।
দ্রৌণের্হস্তস্থিতং চাপং চিচ্ছেদাশু ঘটোৎকচঃ ॥১২৬॥
ততোঽন্যদ্‌দ্রৌণিরাদায় ধনুর্ভারসহং মহৎ।
ববর্ষ বিশিখাংস্তীক্ষ্ণান্ বারিধারা ইবাম্বুদঃ ॥১২৭॥
ততঃ শারদ্বতীপুত্রঃ প্রেষয়ামাস ভারত।।
সুবর্ণপুঙ্খান্ শত্রুঘ্নান্ খচরান্ খচরং প্রতি ॥১২৮॥

ভারতকৌমুদী

তত ইতি। গৌতমী কৃপভগিনী দ্রোণভার্য্যা তস্যাঃ সুতমশ্বত্থামানম্। উরসি বক্ষসি ॥১২৪॥
স ইতি। চচাল চকম্পে, বাতোদ্ধূতো বায়ুচালিতঃ ॥১২৫॥
ভূয় ইতি। অঞ্জলিকেন তদাখ্যেন, মার্গণেন বাণেন ॥১২৬॥
তত ইতি। ভারসহং গুরুতরাকর্ষণযোগ্যম্। বিশিখান্ বাণান্ ॥১২৭॥
তত ইতি। শারদ্বতীপুত্রঃ অশ্বত্থামা। খচরান্ বাণান্, খচরং রাক্ষসম্ ॥১২৮॥

তাহার পর সেই রাত্রিতে সমরাঙ্গনে ইন্দ্র ও প্রহ্লাদের ন্যায় অশ্বত্থামা ও ঘটোৎকচের অতিতুমুল যুদ্ধ লাগিয়া গেল ॥১২৩॥

তখন ঘটোৎকচ অত্যন্তক্রুদ্ধ হইয়া বিষ ও অগ্নির তুল্য দশটা দৃঢ় বাণদ্বারা অশ্বত্থামার বক্ষস্থলে আঘাত করিল ॥১২৪॥

ঘটোৎকচনিক্ষিপ্ত সেই বাণগুলি আসিয়া গুরুতর আঘাত করিলে, বায়ুসঞ্চালিত বৃক্ষের ন্যায় অশ্বত্থামা রথমধ্যে থাকিয়া কাঁপিতে লাগিলেন ॥১২৫॥

ঘটোৎকচ পুনরায় অঞ্জলিকনামক একটা বাণদ্বারা অশ্বত্থামার হস্তস্থিত উজ্জ্বল ধনুখানা সত্বর ছেদন করিল ॥১২৬॥

তদনন্তর অশ্বত্থামা অধিক আকর্ষণের যোগ্য অন্য একখানা বিশাল ধনু লইয়া মেঘ যেমন জলধারা বর্ষণ করে, সেইরূপ তীক্ষ্ণ বাণ সকল বর্ষণ করিতে লাগিলেন ॥১২৭॥

ভরতনন্দন! তাহার পর অশ্বত্থামা রাক্ষসগণের প্রতি স্বর্ণপুঙ্খ শত্রুনাশক বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলেন ॥১২৮॥

(১২৬)·· অঞ্জলিকেনাথ·· দ্রৌণিহস্তস্থিতম্·· বা নি।

তেষু নষ্টেষু সর্ব্বেষু পৃথিবীয়ং সসাগরা ।
অযত্নাৎ কৌরবেন্দ্রস্য বশে স্থাস্যতি গৌতম ! ॥৫০॥
সুনীতৈরিহ সর্ব্বার্থাঃ সিধ্যন্তে নাত্র সংশয়ঃ ।
এতমর্থমহং জ্ঞাত্বা ততো গর্জ্জামি গৌতম ! ॥৫১॥
ত্বন্তু বৃদ্ধশ্চ বিপ্রশ্চাপ্যশক্তশ্চাপি সংযুগে ।
কৃতস্নেহশ্চ পার্থেষু মোহান্মামবমন্যসে ॥৫২॥
যদ্যেবং বক্ষ্যসে ভূয়ো মমাপ্রিয়মিহ দ্বিজ ! ।
ততস্তে খড়্গমুদ্যম্য জিহ্বাং ছেৎস্যামি দুর্ম্মতে ! ॥৫৩॥
যচ্চাপি পাণ্ডবান্ বিপ্র ! স্তোতুমিচ্ছসি সংযুগে ।
ভীষয়ন্ সর্বসৈন্যানি কৌরবেয়াণি দুর্ম্মতে ! ॥৫৪॥
তত্রাপি শৃণু মে বাক্যং যথাবদ্রুবতো দ্বিজ ! ।
দুর্য্যোধনশ্চ দ্রোণশ্চ শকুনির্দুর্ম্মুখো জয়ঃ ॥৫৫॥

ভারতকৌমুদী

তৎফলমাহ তেম্বিতি । কৌরবেন্দ্রস্য দুর্য্যোধনস্য ॥৫০॥
সুনীতৈরিতি । সুনীতৈঃ সুষ্ঠু প্রযুক্তাভির্নীতিভিঃ, সর্ব্বার্থাঃ সর্বে বিষয়াঃ ॥৫১॥
ত্বমিতি । বিপ্রশ্চ কেবলং বাগ্‌বীর ইতি ভাবঃ, অশক্তশ্চ অপটুত্বাৎ ॥৫২॥
যদীতি । উদ্যম্য উত্তোল্য ॥৫৩॥

---

অর্জ্জুন নিহত হইলে, কৃষ্ণ এবং উহার ভ্রাতারা কোন প্রকারেই অর্জ্জুনশূন্য পৃথিবী ভোগ করিতে পারিবে না (শোকে মরিয়া যাইবে) ॥৪৯॥

গৌতম ! তাহারা সকলে বিনষ্ট হইলে, এই সসাগরা পৃথিবী বিনা চেষ্টায় দুর্য্যোধনের বশীভূত হইবে ॥৫০॥

গৌতম ! সুষ্ঠুভাবে নীতি প্রয়োগ করিতে পারিলে, এই জগতে সমস্ত বিষয়ই সিদ্ধি লাভ করে, এ বিষয়ে কোন সন্দেহ নাই। আমি এই বিষয় জানিয়া তাহার পরেই গর্জ্জন করিয়া থাকি ॥৫১॥

কিন্তু তুমি—বৃদ্ধ, ব্রাহ্মণ, যুদ্ধে অসমর্থ এবং পাণ্ডবদের উপরে বিশেষ স্নেহ করিয়া থাক ; সেই জন্যই মোহবশতঃ আমার প্রতি অবজ্ঞা কর ॥৫২॥

দেখ—দুর্ম্মতি ব্রাহ্মণ ! তুমি যদি আবারও এইরূপ আমার অপ্রিয় বাক্য বল, তবে খড়্গ উত্তোলন করিয়া তোমার জিহ্বা ছেদন করিব ॥৫৩॥

দুর্ম্মতি ব্রাহ্মণ ! তুমি রণস্থলে দাঁড়াইয়া সমস্ত কৌরবসৈন্যের ভয় উৎপাদন

---

(৫২)···বিপ্রশ্চ অশক্তশ্চাপি·· বা নি। (৫৫) ·অত্রাপি শৃণু মে বাক্যম্···বঙ্গ বর্দ্ধ বা নি।

দুঃশাসনো বৃষসেনো মদ্ররাজস্তুমেব চ।
সোমদত্তশ্চ ভূরিশ্চ তথা দ্রৌণির্বিবিংশতিঃ ॥৫৬॥
তিষ্ঠেয়ুর্দংশিতা যত্র সর্ব্বে যুদ্ধবিশারদাঃ।
জয়েদেতান্ নরঃ কোঽত্র শক্রতুল্যবলোঽপ্যরিঃ ॥৫৭॥ (কলাপকম্)
শূরাশ্চ হি কৃতাস্ত্রাশ্চ বলিনঃ স্বর্গলিপ্সবঃ।
ধর্ম্মজ্ঞা যুদ্ধকুশলা হন্যুর্যুদ্ধে সুরানপি ॥৫৮॥
এতে স্থাস্যন্তি সংগ্রামে পাণ্ডবানাং বধার্থিনঃ।
জয়মাকাঙ্ক্ষমাণা হি কৌরবেয়স্য দংশিতাঃ ॥৫৯॥
দৈবায়ত্তমহং মন্যে জয়ং সুবলিনামপি।
যত্র ভীষ্মো মহাবাহুঃ শেতে শরশতাচিতঃ ॥৬০॥
বিকর্ণশ্চিত্রসেনশ্চ বাহ্লীকোঽথ জয়দ্রথঃ।
ভূরিশ্রবা জয়শ্চৈব জলসন্ধঃ সুদক্ষিণঃ ॥৬১॥

ভারতকৌমুদী

যদিতি। ভীষয়ন্ ভয়ং প্রাপয়ন্। জয়ো নাম কশ্চিদ্বীরঃ। ভূরিবপোক্তঃ শূরঃ। দ্রৌণিরশ্বত্থামা। দংশিতাঃ সন্নদ্ধাঃ। জয়েৎ জেতুং শক্নুয়াৎ ।৫৪—৫৭।

পক্ষান্তরমাহ শূরা ইতি। শূরা দুর্য্যোধনাদয়ঃ। হন্যুর্হন্তুং শক্নুয়ুঃ ।৫৮।

এত ইতি। এতে দ্রোণাদয়ঃ। কৌরবেয়স্য দুর্য্যোধনস্য, দংশিতাঃ সন্নদ্ধাঃ ।৫৯।

দৈবেতি। যত্র যস্মাৎ। শরশতেন আচিতো ব্যাপ্তদেহঃ ।৬০।

---

করিতে থাকিয়া পাণ্ডবগণের যে স্তব করিবার ইচ্ছা করিতেছ, সে বিষয়েও আমি যথাযথ বলিতেছি, তুমি আমার সে বাক্য শ্রবণ কর। দুর্য্যোধন, দ্রোণ, শকুনি, দুর্ম্মুখ, জয়, দুঃশাসন, বৃষসেন, মদ্ররাজ, তুমি, সোমদত্ত, ভূরি, অশ্বত্থামা এবং বিবিংশতি এই সকল যুদ্ধবিশারদ বীর যুদ্ধসজ্জায় সজ্জিত হইয়া যে স্থানে অবস্থান করেন, সেস্থানে শত্রুপক্ষীয় কোন্ মানুষ ইন্দ্রের তুল্য বলবান্ হইয়াও ইহাদিগকে জয় করিতে পারে ? ॥৫৪—৫৭॥

পক্ষান্তরে অস্ত্রে সুশিক্ষিত, বলবান্, স্বর্গলিপ্সু, ধর্ম্মজ্ঞ ও যুদ্ধনিপুণ এই বীরেরা যুদ্ধে দেবগণকেও বধ করিতে পারেন ।৫৮।

ইহারা যুদ্ধসজ্জায় সজ্জিত হইয়া পাণ্ডবগণের বধ এবং দুর্য্যোধনের জয় কামনা করিতে থাকিয়া সমরাঙ্গনে অবস্থান করিবেন ।৫৯।

তা'র পর আমি মনে করি—অত্যন্ত বলবান্ বীরগণেরও জয়লাভ দৈবের অধীন। যে হেতু মহাবাহু ভীষ্ম শরসমূহে ব্যাপ্তদেহ হইয়া শয়ন করিয়া রহিয়াছেন ।৬০।

শলশ্চ রথিনাং শ্রেষ্ঠো ভগদত্তশ্চ বীর্য্যবান্।
এতে চান্যে চ রাজানো দেবৈরপি সুদুর্জয়াঃ ॥৬২॥
নিহতাঃ সমরে শূরাঃ পাণ্ডবৈর্বলবত্তরাঃ।
কিমন্যদ্দৈবসংযোগান্মন্যসে পুরুষাধম! ॥৬৩॥ (বিশেষকম্)
যাংশ্চ তান্ স্তৌষি সততং দুর্য্যোধনরিপূন্ দ্বিজ!।
তেষামপি হতাঃ শূরাঃ শতশোঽথ সহস্রশঃ ॥৬৪॥
ক্ষীয়ন্তে সর্ব্বসৈন্যানি কুরূণাং পাণ্ডবৈঃ সহ।
প্রভাবং নাত্র পশ্যামি পাণ্ডবানাং কথঞ্চন ॥৬৫॥
যাংস্তান্ বলবতো নিত্যং মন্যসে ত্বং দ্বিজাধম!।
যতিষ্যেঽহং যথাশক্তি যোদ্ধুং তৈঃ সহ সংযুগে।
দুর্য্যোধনহিতার্থায় জয়ো দৈবে প্রতিষ্ঠিতঃ ॥৬৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে কৃপকর্ণবিবাদে অষ্টত্রিংশদধিক-শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

বিকর্ণ ইতি। জয়োঽত্র ধার্ত্তরাষ্ট্রঃ। শলঃ কৌরবঃ। দৈবস্য সংযোগাৎ সম্বন্ধাৎ ॥৬১ ৬৩॥ স্বপক্ষবৎ পরপক্ষেঽপি নিহতা ইত্যাহ যানিতি। স্তৌষি প্রশংসসি ॥৬৪॥ সকলয়ন্নাহ ক্ষীয়ন্ত ইতি। প্রভাবম্ অধিকশক্তিম্ ॥৬৫॥

পরে—বিকর্ণ, চিত্রসেন, বাহ্লীক, জয়দ্রথ, ভূরিশ্রবা, জয়, জলসন্ধ, সুদক্ষিণ, শল এবং রথিশ্রেষ্ঠ ও বলবান্ ভগদত্ত এই সকল বীরকে, আর দেবগণের পক্ষেও অতিদুর্জয় প্রবল অন্যান্য বীর ক্ষত্রিয়গণকে পাণ্ডবেরা যুদ্ধে বধ করিয়াছে। অতএব নরাধম! তুমি এই ঘটনাকে দৈবের কার্য্য ব্যতীত আর কি মনে করিতে পার ॥৬১—৬৩॥

তা'র পর ব্রাহ্মণ! তুমি দুর্য্যোধনের যে সকল শত্রুকে সর্বদা প্রশংসা কর, তাহাদের পক্ষেও ত শত শত ও সহস্র সহস্র বীর নিহত হইয়াছেন ॥৬৪॥

সুতরাং অবশ্যই বলিতে হইবে যে, পাণ্ডবদের সহিত কৌরবদের সমস্ত সৈন্যই ক্রমশঃ ক্ষয় পাইতেছে। অতএব এ বিষয়ে কোন প্রকারেই আমি পাণ্ডবদের অধিক প্রভাব দেখিতে পাই না ॥৬৫॥

* '..ষট্পঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '..অষ্টপঞ্চাশদধিকশততমোঽধ্যায়ঃ' বা বা '..একোনষষ্ট্যধিকশততমোঽধ্যায়ঃ' নি।

# ঊনচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ।

———(ঃ✻ঃ)———

সঞ্জয় উবাচ।

তথা তু ভৎ'সিতং দৃষ্ট্বা সূতপুত্রেণ মাতুলম্।
খড়্গমুদ্যম্য বেগেন দ্রৌণিরভ্যপতদ্দ্রুতম্ ॥১॥
ততঃ পরমসংক্রুদ্ধঃ সিংহো মত্তমিব দ্বিপম্।
প্রেক্ষতঃ কুরুরাজস্য সমক্ষঞ্চেদমব্রবীৎ ॥২॥

অশ্বত্থামোবাচ।

যদর্জ্জুনগুণাংস্তথ্যান্ কীর্ত্তয়ানং নরাধম!।
শূরং দ্বেষাৎ সুদুর্বুদ্ধে! ত্বং ভৎ'সয়সি মাতুলম্ ॥৩॥

ভারতকৌমুদী

নিষ্কর্ষং ক্রবন্নুপসংহরতি যানিতি। সংযুগে সমরাঙ্গনে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৬॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং দ্রোণপর্ব্বণি ঘটোৎকচবধে
অষ্টত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

———(ঃঃ)———

তথেতি। অত্র বেগেন দ্রুতমিত্যার্থী পুনরুক্তির্বার্থত্বাৎ ক্ষন্তব্যা ॥১॥
তত ইতি। অত্রাপি প্রেক্ষতঃ সমক্ষমিতি পূর্ববদেব পুনরুক্তিঃ ॥২॥

ব্রাহ্মণাধম! তুমি সর্ব্বদাই যাহাদিগকে বলবান্ বলিয়া মন্তব্য প্রকাশ কর, আমি দুর্য্যোধনের হিতের জন্য শক্তি অনুসারে সমরাঙ্গনে তাহাদের সহিত যুদ্ধ করিবার জন্য যত্ন করিব। তবে জয় দৈবের অধীন' ॥৬৬॥

———ঃ০ঃ———

সঞ্জয় বলিলেন—'মহারাজ! কর্ণ সেইভাবে মাতুল কৃপাচার্য্যকে ভৎ'সনা করিলেন দেখিয়া অশ্বত্থামা বেগে কর্ণের নিকট যাইতে লাগিলেন ॥১॥

তাহার পর সিংহ যেমন মত্ত হস্তীর নিকট উপস্থিত হয়, সেইরূপ অত্যন্ত ক্রুদ্ধ অশ্বত্থামা কর্ণের নিকট উপস্থিত হইয়া দুর্য্যোধনের সমক্ষেই এই কথা বলিলেন—॥২॥

(১) তথাপকৃষিতম্ পি বঙ্গ বা নি। (২) কুরুরাজস্য দ্রৌণিঃ কর্ণং সমভ্যায়াৎ—বা নি।
(৩) ..শূরদ্বেষাৎ ..বর্দ্ধ।

বিকত্থমানঃ শৌর্য্যেণ সর্ব্বলোকধনুর্ভৃতাম্ ।
দর্পোৎসেকগৃহীতোঽন্ত ন কঞ্চিদ্গণয়ন্ মৃধে ॥৪॥ (যুগ্মকম্)
ক্ব তে বীর্য্যং ক্ব চাস্ত্রাণি যত্ত্বাং নির্জিত্য সংযুগে ।
গাণ্ডীবধন্বা হতবান্ প্রেক্ষতস্তে জয়দ্রথম্ ॥৫॥
যেন সাক্ষান্মহাদেবো যোধিতঃ সমরে পুরা ।
তমিচ্ছসি বৃথা জেতুং সূতাধম ! মনোরথৈঃ ॥৬॥
যং হি কৃষ্ণেন সহিতং সর্ব্বশস্ত্রভৃতাং বরম্ ।
জেতুং ন শক্তাঃ সহিতাঃ সেন্দ্রা অপি সুরাসুরাঃ ॥৭॥
লোকৈকবীরমজিতমর্জ্জুনং সূত ! সংযুগে ।
কিং পুনস্ত্বং সুদুর্বুদ্ধে ! সহৈভির্ব্বসুধাধিপৈঃ ॥৮॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

বদিতি। হে নরাধম সুদুর্বুদ্ধে ! দর্পেণ উৎসেকেন অহঙ্কারেণ চ গৃহীত আক্রান্তস্ত্বম্, শৌর্য্যেণ, বিকত্থমান আত্মশ্লাঘাং কুর্ব্বন্, তথা মৃধে যুদ্ধবিষয়ে, সর্বলোকধনুর্ভৃতাং মধ্যে কঞ্চিদপি ন গণয়ন্, তথ্যান্ সত্যানেব অর্জ্জুনগুণান্, কীর্ত্তয়ানং কীর্ত্তযমানম্, শূরং মাতুলং কৃপম্, অত্ত যস্তং সয়সি, তৎপ্রতিক্রিয়াং করোমীতি শেষঃ ॥৩—৪॥

ক্বেতি। যদ্যদা। গাণ্ডীবধন্বা অর্জ্জুনঃ, প্রেক্ষতঃ প্রেক্ষমাণস্য ॥৫॥

যেনেতি। পুরা বনবাসকালে। তমর্জ্জুনম্, বৃথা নিষ্ফলৈর্মনোরথৈঃ ॥৬॥

## ভারতভাবদীপঃ

ত্বথেতি ॥১—৩॥ কঞ্চিদ্ধনুর্ধরং ন গণয়ন্নিত্যন্বয়ঃ ॥৪—৯৪॥

ইতি দ্রোণপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনচত্বারিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩৯॥

---

অশ্বত্থামা বলিলেন—'অতিদুর্বুদ্ধি নরাধম ! তুই দর্পে ও অহঙ্কারে আক্রান্ত হইয়া আপন বীরত্বের জন্য আত্মশ্লাঘা করিতে থাকিয়া সমগ্র জগতের ধনুর্দ্ধরদের মধ্যে কাহাকেও গণনা করিতেছিলি না , সেই সময়ে আমার মাতুল বীর কৃপাচার্য্য অর্জ্জুনের যথার্থ গুণগুলির উল্লেখ করিতেছিলেন ; তথাপি তুই বিদ্বেষবশতঃ তাঁহাকে যে ভর্ৎসনা করিলি, আমি এখনই তাহার প্রতিক্রিয়া করিতেছি ॥৩—৪॥

অর্জ্জুন যখন তোকে যুদ্ধে জয় করিয়া তোর সমক্ষেই জয়দ্রথকে বধ করিয়াছিলেন, তখন তোর বল কোথায় ছিল ? অস্ত্র সকলই বা কোথায় ছিল ? ॥৫॥

সূতাধম ! যিনি পূর্ব্বে সাক্ষাৎ মহাদেবের সহিত যুদ্ধ করিয়াছিলেন, তুই কেবল বৃথা সঙ্কল্পদ্বারা সেই অর্জ্জুনকে জয় করিবার ইচ্ছা করিস্ ! ॥৬॥

(৪)·· ন কিঞ্চিদ্গণয়ন্ মৃধে—বর্দ্ধ। (৫)·· যং ত্বাম্ · বা নি।

কর্ণ! পশ্য সুদুর্ব্বুদ্ধে! তিষ্ঠেদানীং নরাধম!।
এষ তেঽদ্য শিরঃ কায়াদুদ্ধরামি সুদুর্ম্মতে! ॥৯॥

সঞ্জয় উবাচ।

তমুৎপতন্তং বেগেন রাজা দুর্য্যোধনঃ স্বয়ম্।
ন্যবারয়ন্মহারাজ! কৃপশ্চ বদতাং বরঃ ॥১০॥

কর্ণ উবাচ।

শূরোঽয়ং সমরশ্লাঘী দুর্ম্মতিশ্চ দ্বিজাধমঃ।
আসাদয়তু মদ্বীর্য্যং মুঞ্চৈনং কুরুসত্তম! ॥১১॥

অশ্বত্থামোবাচ।

তবৈতৎ ক্ষম্যতেঽস্মাভিঃ সূতাত্মজ! সুদুর্ম্মতে!।
দর্পমুৎসিক্তমেতং তে ফাল্গুনো নাশয়িষ্যতি ॥১২॥

ভারতকৌমুদী

যমিতি। সহিতা মিলিতাঃ। তমর্জ্জুনং জেতুং কিং পুনস্ত্বং শক্তঃ স্যাঃ ॥৭—৮॥
কর্ণেতি। উদ্ধরামি ছিত্বা পৃথক্কৃত্য উত্তোলয়ামি ॥৯॥
তমিতি। উৎপতন্তং কর্ণোপরি পতন্তম্ ॥১০॥
শূর ইতি। শূরঃ সমরশ্লাঘীতি সোল্লুণ্ঠনোক্তিঃ। আসাদয়তু প্রাপ্নোতু ॥১১॥
তবেতি। উৎসিক্তমুদ্রিক্তম্। ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥১২॥

অতিদুর্ব্বুদ্ধি সূত! ইন্দ্রের সহিত মিলিত দেবদানবগণও কৃষ্ণের সহিত মিলিত সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ যে অর্জ্জুনকে জয় করিতে সমর্থ হন না, জগতের অদ্বিতীয় বীর এবং অপরাজিত সেই অর্জ্জুনকে তুই এই কয় জন রাজার সহিত মিলিত হইয়া যুদ্ধে জয় করিতে সমর্থ হইবি? ॥৭—৮॥

অতিদুর্ব্বুদ্ধি নরাধম কর্ণ! দেখ, এখন দাঁড়া। অতিদুর্ম্মতি! আজ এই আমি তোর দেহ হইতে মস্তক হরণ করিতেছি' ॥৯॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! এই কথা বলিয়াই অশ্বত্থামা বেগে যাইয়া কর্ণের উপরে পড়িতে লাগিলে, রাজা স্বয়ং দুর্য্যোধন এবং বাগ্মিশ্রেষ্ঠ কৃপ তাঁহাকে নিবারণ করিলেন ॥১০॥

কর্ণ বলিলেন—'কৌরবশ্রেষ্ঠ! তুমি ওটাকে ছাড়, বীর, সমরশ্লাঘী ও দুর্ব্বুদ্ধি এই ব্রাহ্মণাধমটা আমার শক্তি অনুভব করুক' ॥১১॥

(১০) তমুদ্যন্তং তু বেগেন ··ন্যবারয়ন্মহাতেজাঃ কৃপশ্চ দ্বিপদাং বরঃ—বা নি। (১২)··· দর্পমুৎসিক্তমেতত্তে ··বজ্র বর্দ্ধ বা নি।

দুর্য্যোধন উবাচ।

অশ্বত্থামন্! প্রসীদস্ব ক্ষন্তুমর্হসি মানদ!।
কোপঃ খলু ন কর্ত্তব্যঃ সূতপুত্রে কথঞ্চন ॥১৩॥
ত্বয়ি কর্ণে কৃপে দ্রোণে মদ্ররাজেঽথ সৌবলে।
মহৎ কার্য্যং সমাসক্তং প্রসীদ দ্বিজসত্তম! ॥১৪॥
এতে হ্যভিমুখাঃ সর্ব্বে রাধেয়েন যুযুৎসবঃ।
আয়ান্তি পাণ্ডবা ব্রহ্মন্! আহ্বয়ন্তঃ সমন্ততঃ ॥১৫॥

সঞ্জয় উবাচ।

প্রসাদ্যমানস্তু ততো রাজ্ঞা দ্রৌণির্মহামনাঃ।
প্রসসাদ মহারাজ! ক্রোধবেগসমন্বিতঃ ॥১৬॥
ততঃ কৃপ উবাচেদমাচার্য্যঃ সুমহামনাঃ।
সৌম্যস্বভাবাদ্রাজেন্দ্র! ক্ষিপ্রমাগতমার্দ্দবঃ ॥১৭॥

ভারতকৌমুদী

অশ্বেতি। মানদত্বাদেবানুরোধবশগণেন ক্ষমাং কুর্ব্বন্ রাজ্ঞো মে মানং দাস্যসীতি ভাবঃ ॥১৩॥
ত্বয়ীতি। সৌবলে শকুনৌ। কার্য্যং বিপক্ষবিজয়রূপম্, সমাসক্তং ন্যস্তম্ ॥১৪॥
এত ইতি। রাধেয়েন কর্ণেন সহ, যুযুৎসবো যোদ্ধুমিচ্ছবঃ। কর্ণং প্রত্যেবাগমনকারণন্তু পশ্চাৎ স্বয়মেব বক্ষ্যতি ॥১৫॥
প্রসাদ্যেতি। রাজ্ঞা দুর্য্যোধনেন। মহামনস্ত্বাদেব প্রসসাদেত্যাশয়ঃ ॥১৬॥
তত ইতি। সৌম্যস্বভাবাৎ শান্তপ্রকৃতিকত্বাৎ, আগতং মার্দ্দবং কোমলতা যস্য সঃ ॥১৭॥

---

অশ্বত্থামা বলিলেন—'অতিদুর্ব্বুদ্ধি সারথির পুত্র! আমরা তোকে এই ক্ষমা করিলাম, কিন্তু অর্জ্জুন তোর এই উদ্রিক্ত দর্প নাশ করিবেন' ॥১২॥

দুর্য্যোধন বলিলেন—'মানী জনের সম্মানরক্ষক গুরুপুত্র! আপনি প্রসন্ন হউন, ক্ষমা করুন। আপনি কর্ণের উপরে কোন প্রকারেই ক্রোধ করিবেন না ॥১৩॥

কারণ, আপনি, কর্ণ, কৃপ, দ্রোণ, শল্য ও শকুনি ইহাদের উপরে গুরুতর কার্য্যের ভার রহিয়াছে। সুতরাং ব্রাহ্মণশ্রেষ্ঠ! আপনি প্রসন্ন হউন ॥১৪॥

ব্রাহ্মণ! এই পাণ্ডবেরা সকলে কর্ণের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়া সকল দিক্ হইতে আহ্বান করিতে থাকিয়া ইহার অভিমুখেই আসিতেছে' ॥১৫॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! তখন দুর্য্যোধন অনুরোধ করিতে লাগিলে, মহামনা অশ্বত্থামা ক্রুদ্ধ থাকিয়াও প্রসন্নভাব ধারণ করিলেন ॥১৬॥

---

(১৩)·· সূতপুত্রং কথঞ্চন—বা নি। (১৬)·· ক্রোধমন্যুসমন্বিতঃ—পি বর্দ্ধ।

কৃপ উবাচ।

তবৈতৎ ক্ষম্যতেঽস্মাভিঃ সূতাত্মজ! সুদুর্ম্মতে!।
দর্পমুৎসিক্তমেতং তে ফাল্গুনো নাশয়িষ্যতি ॥১৮॥

সঞ্জয় উবাচ।

ততস্তে পাণ্ডবা রাজন্! পাঞ্চালাশ্চ যশস্বিনঃ।
আজগ্মুঃ সহিতাঃ কর্ণং তর্জয়ন্তঃ সমন্ততঃ ॥১৯॥
কর্ণোঽপি রথিনাং শ্রেষ্ঠশ্চাপমুদ্যম্য বীর্য্যবান্।
কৌরবাগ্র্যৈঃ পরিবৃতঃ শক্রো দেবগণৈরিব।
পর্য্যতিষ্ঠত তেজস্বী স্ববাহুবলমাশ্রিতঃ ॥২০॥
ততঃ প্রববৃতে যুদ্ধং কর্ণস্য সহ পাণ্ডবৈঃ।
সংরব্ধস্য মহারাজ! সিংহনাদবিনাদিতম্ ॥২১॥

ভারতকৌমুদী

তবেতি। পূর্ব্বং ব্যাখ্যাতমিদম্ ॥১৮॥

তত ইতি। সহিতাঃ সম্মিলিতাঃ সন্তঃ ॥১৯॥

কর্ণ ইতি। উদ্যম্য উত্তোল্য। কৌরবেষু অগ্র্যৈঃ প্রধানৈঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২০॥

তত ইতি। সংরব্ধস্য ক্রুদ্ধস্য। ক্রোধস্য প্রাধান্যেন স্বং প্রত্যেবাগমনাৎ ॥২১॥

---

রাজশ্রেষ্ঠ! তাহার পর অতিমহামনা কৃপাচার্য্যের শান্তস্বভাববশতঃ সত্বরই কোমলতা আসিল, তখন তিনি এই কথা বলিলেন ॥১৭॥

কৃপাচার্য্য বলিলেন—'অতিদুর্ম্মতি সূতপুত্র! আমরা তোমাকে এই ক্ষমা করিলাম; কিন্তু অর্জ্জুন তোমার এই উদ্রিক্ত দর্প নাশ করিবেন' ॥১৮॥

সঞ্জয় বলিলেন—'রাজা! তদনন্তর সেই যশস্বী পাণ্ডবগণ ও পাঞ্চালগণ সম্মিলিত হইয়া কর্ণকে ভর্ৎসনা করিতে থাকিয়া সকল দিক্ হইতে আসিতে লাগিলেন ॥১৯॥

রথিশ্রেষ্ঠ, বলবান্ এবং তেজস্বী কর্ণও ধনু উত্তোলন করিয়া দেবগণপরিবৃত ইন্দ্রের ন্যায় প্রধান কৌরবগণে পরিবৃত হইয়া আপন বাহুবল অবলম্বনপূর্ব্বক অবস্থান করিতে লাগিলেন ॥২০॥

মহারাজ! তাহার পর পাণ্ডবগণের সহিত ক্রুদ্ধ কর্ণের যুদ্ধ লাগিয়া গেল। তখন সিংহনাদে সকল দিক্ নিনাদিত হইল ॥২১॥

---

(১৮)…দর্পমুৎসিক্তমেতত্তে…বঙ্গ বর্দ্ধ বা নি। (২১)…ভীষণং সুমহারাজ! সিংহনাদবিরাজিতম্—বা নি।

ততস্তে পাণ্ডবা রাজন্! পাঞ্চালাশ্চ যশস্বিনঃ।
দৃষ্ট্বা কর্ণং মহাবাহুমুচ্চৈঃশব্দমথানদন্ ॥২২॥
অয়ং কর্ণঃ কুতঃ কর্ণস্তিষ্ঠ কর্ণ! মহারণে।
যুধ্যস্ব সহিতোঽস্মাভির্দুরাত্মন্! পুরুষাধম! ॥২৩॥
অন্যে তু দৃষ্ট্বা রাধেয়ং ক্রোধরক্তেক্ষণাব্রুবন্।
হন্যতাময়মুৎসিক্তঃ সূতপুত্রোঽল্পচেতনঃ।
সর্ব্বৈঃ পার্থিবশার্দ্দূলৈর্নানেনার্থোঽস্তি জীবতা ॥২৪॥
অত্যন্তবৈরী পার্থানাং সততং পাপপূরুষঃ।
এষ মূলমনর্থানাং দুর্য্যোধনমতে স্থিতঃ ॥২৫॥
হতৈনমিতি জল্পন্তঃ ক্ষত্রিয়াঃ সমুপাদ্রবন্।
মহতা শরবর্ষেণ চ্ছাদয়ন্তো মহারথাঃ।
বধার্থং সূতপুত্রস্য পাণ্ডবেয়েন চোদিতাঃ ॥২৬॥

ভারতকৌমুদী

তত ইতি। উচ্চৈঃ শব্দো যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা ॥২২॥

কীদৃশ উচ্চৈঃশব্দ ইত্যাহ অয়মিতি। বক্তৃভেদাদ্বাক্যভেদঃ। কুতঃ কুত্র ॥২৩॥

অন্য ইতি। ক্রোধরক্তেক্ষণাব্রুবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। উৎসিক্তো দর্পিতঃ। অল্পচেতনো লঘুচিত্তঃ। অর্থঃ প্রয়োজনম্। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥২৪॥

নম্বপরান্ কুরুপক্ষীয়ানপহায় কথং কর্ণং প্রত্যেব যুষ্মাকমাক্রোশ ইত্যাহ অত্যন্তেতি। পার্থানাং পাণ্ডবানাম্। অনর্থানাং বিষদানাদিযুদ্ধান্তানাম্, দুর্য্যোধনপ্রবোচনাৎ ॥২৫॥

হতেতি। সমুপাদ্রবন্ অভ্যধাবন্। পাণ্ডবেয়েন যুধিষ্ঠিরেণ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৬॥

---

রাজা! তৎপরে সেই যশস্বী পাণ্ডব ও পাঞ্চালেরা মহাবাহু কর্ণকে দেখিয়া উচ্চ শব্দে কোলাহল করিতে লাগিলেন ॥২২॥

'এই কর্ণ' 'কোথায় কর্ণ' 'কর্ণ! মহাযুদ্ধে অবস্থান কর' 'দুরাত্মন্! নরাধম! কর্ণ! তুমি আমাদের সহিত যুদ্ধ কর' ॥২৩॥

অন্য বীরেরা কর্ণকে দেখিয়া ক্রোধে আরক্তনয়ন হইয়া বলিলেন—'রাজশ্রেষ্ঠেরা সকলে এই দর্পিত ও লঘুচেতা কর্ণকে বধ করুন; ইহার জীবনে কোন প্রয়োজন নাই' ॥২৪॥

দুর্য্যোধনের মতানুবর্ত্তী এই পাপপুরুষটা সর্বদাই পাণ্ডবগণের মহাশত্রু এবং সমস্ত অনর্থের মূল ॥২৫॥

অতএব ইহাকে বধ কর' এইরূপ বলিতে বলিতে যুধিষ্ঠিরপ্রেরিত মহারথ

তাংস্তু সর্ব্বাংস্তথা দৃষ্ট্বা ধাবমানান্ মহারথান্।
ন বিব্যথে সূতপুত্রো ন চ ত্রাসমগচ্ছত ॥২৭॥
দৃষ্ট্বা নগরকল্পং তমুদ্ধূতং সৈন্যসাগরম্।
পিপ্রীষুস্তব পুত্রাণাং সংগ্রামেষ্বপরাজিতঃ ॥২৮॥
সায়কৌঘেন বলবান্ ক্ষিপ্রকারী মহাবলঃ।
বারয়ামাস তৎ সৈন্যং সমন্তাদ্ভরতর্ষভ! ॥২৯॥ (যুগ্মকম্)
ততস্তু শরবর্ষেণ পার্থিবাস্তমবারয়ন্।
ধনূংষি তে বিধুন্বানাঃ শতশোঽথ সহস্রশঃ।
অযোধয়ন্ত রাধেয়ং শক্রং দৈত্যগণা ইব ॥৩০॥
শরবর্ষন্তু তৎ কর্ণঃ পার্থিবৈঃ সমুদীরিতম্।
শরবর্ষেণ মহতা সমন্তাদ্ব্যকিরৎ প্রভো! ॥৩১॥

ভারতকৌমুদী

তানিতি। ত্রাসং ভয়ম্, অগচ্ছত প্রাপ্নোৎ ॥২৭॥

দৃষ্ট্বেতি। উদ্ধূতমুদ্বেলিতম্। পিপ্রীষুঃ প্রীতিং কর্ত্তুমিচ্ছুঃ। বলবান্ মহাদৈহিকশক্তিশালী, ক্ষিপ্রকারী ক্রতাস্ত্রক্ষেপদক্ষঃ, মহাবলো মহামানসিকবলশালী চ কর্ণঃ ॥২৮—২৯॥

তত ইতি। বিধুন্বানাঃ সঞ্চালয়ন্তঃ। রাধেয়ং কর্ণম্। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৩০॥

শরেতি। সমুদীরিতং নিক্ষিপ্তম্। ব্যকিরৎ অপাসারয়ৎ ॥৩১॥

ক্ষত্রিয়েরা কর্ণকে বধ করিবার জন্য বিশাল বাণবর্ষণদ্বারা তাঁহাকে আবৃত করতঃ ধাবিত হইলেন ॥২৬॥

কিন্তু কর্ণ সেই সকল মহারথকে ধাবিত দেখিয়াও ব্যথিত বা ভীত হইলেন না ॥২৭॥

ভরতশ্রেষ্ঠ! দৈহিকবলবান্, মানসিকমহাশক্তিশালী, ক্ষিপ্রকারী ও বহুযুদ্ধে অপরাজিত কর্ণ আপনার পুত্রগণের প্রীতিসম্পাদন করিবার ইচ্ছা করিয়া নগরতুল্য সেই সৈন্যসাগব উদ্বেলিত দেখিয়া সকল দিকেই সে সৈন্য বারণ করিতে লাগিলেন ॥২৮—২৯॥

তখন রাজারাও বাণবর্ষণ করিয়া কর্ণকে বারণ করিতে থাকিলেন। ক্রমে দৈত্যগণ যেমন ইন্দ্রের সহিত যুদ্ধ করিত, সেইরূপ সেই শত শত ও সহস্র সহস্র রাজা ধনু সঞ্চালন করিতে থাকিয়া কর্ণের সহিত যুদ্ধ করিতে লাগিলেন ॥৩০॥

রাজা! সেই সময়ে কর্ণ বিশাল বাণবর্ষণ করিয়া রাজগণনিক্ষিপ্ত সেই বাণবর্ষণ অপসারিত করিতে থাকিলেন ॥৩১॥

(২৮)·· উদ্ধতং সৈন্যসাগবম্·· পি।

তদ্যুদ্ধমভবত্তেষাং কৃতপ্রতিকৃতৈর্ষিণাম্ ।
যথা দেবাসুরে যুদ্ধে শক্রস্য সহ দানবৈঃ ॥৩২॥
তত্রাদ্ভুতমপশ্যাম সূতপুত্রস্য লাঘবম্ ।
যদেনং সর্বতো যত্তা নাপ্নুবন্তি পরে যুধি ॥৩৩॥
নিবার্য্য চ শরৌঘাংস্তান্ পার্থিবানাং মহারথঃ ।
যুগেষীষাসু চ্ছত্রেষু ধ্বজেষু চ হয়েষু চ ।
আত্মনামাঙ্কিতান্ বাণান্ রাধেয়ঃ প্রাহিণোচ্ছিতান্ ॥৩৪॥
ততস্তে ব্যাকুলীভূতা রাজানঃ কর্ণপীড়িতাঃ ।
বভ্রমুস্তত্র তত্রৈব গাবঃ শীতার্দ্দিতা ইব ॥৩৫॥
হয়ানাং বধ্যমানানাং গজানাং রথিনাং তথা ।
তত্র তত্রাভ্যবৈক্ষাম সংঘান্ কর্ণেন তাড়িতান্ ॥৩৬॥

ভারতকৌমুদী

তদিতি। কৃতস্য অপকারস্য প্রতিকৃতং প্রত্যপকারমিচ্ছন্তীতি তেষাম্ ॥৩২॥
তত্রেতি। লাঘবং কৃতাস্ত্রক্ষেপযোগ্যতাম্। যত্তা প্রাপ্তয়ে যত্নবন্তঃ সন্তোঽপি ॥৩৩॥
নিবার্য্যেতি। যুগেষা রথগতদারুবিশেষাঃ। শিতান্ সুধারান্। ষট্পাদঃ শ্লোকঃ ॥৩৪॥
তত ইতি। তে পাণ্ডবপক্ষীয়াঃ। তত্র তত্রৈব স্থানে ॥৩৫॥
হয়ানামিতি। হয়ানামশ্বানাম্। অভ্যবৈক্ষাম সর্বত্রাপশ্যাম বয়ম্ ॥৩৬॥

পূর্ব্বে দেবাসুরযুদ্ধে দানবগণের সহিত ইন্দ্রের যেরূপ যুদ্ধ হইয়াছিল, তখন অপকারের প্রত্যপকারার্থী সেই বীরগণেরও সেইরূপই যুদ্ধ হইতে লাগিল ॥৩২॥

মহারাজ! তখন আমরা কর্ণের অদ্ভুত লঘুহস্ততা দেখিলাম। যে-হেতু বিপক্ষেরা সর্বপ্রকারে যত্নবান্ হইয়াও যুদ্ধে কর্ণের নিকটে আসিতে পারিল না ॥৩৩॥

অথ চ কর্ণ বিপক্ষ রাজগণের সেই বাণসমূহ নিবারণ করিয়া তাঁহাদের রথের যুগ ও ঈষাদণ্ডে এবং ছত্র, ধ্বজ ও অশ্বের উপরে নিজনামাঙ্কিত সুধার বাণ সকল নিক্ষেপ করিতে লাগিলেন ॥৩৪॥

তদনন্তর সেই বিপক্ষ রাজারা কর্ণের বাণে পীড়িত ও বিহ্বল হইয়া শীতার্ত্ত গোসমূহের ন্যায় সেই সেই স্থানে ঘুরিতে থাকিলেন ॥৩৫॥

তখন আমরা দেখিলাম যে, কর্ণ সেই সেই স্থানে হস্তী, অশ্ব ও রথীদিগকে অনবরত পীড়ন করিতেছেন ॥৩৬॥

(৩৪)...বাণান্ রাধেয়ঃ প্রাহিণোচ্ছরান্—বা,...ঘোরান্ রাধেয়ঃ প্রাহিণোচ্ছরান্—নি।
(৩৫)...গাবঃ সিংহার্দ্দিতা ইব—বর্দ্ধ।

শিরোভিঃ পতিতৈ রাজন্! বাহুভিশ্চ সমন্ততঃ।
আস্তীর্ণা বসুধা সর্ব্বা শূরাণামনিবর্ত্তিনাম্ ॥৩৭॥
হতৈশ্চ হন্যমানৈশ্চ নিষ্টনদ্ভিশ্চ সর্ব্বতঃ।
বভূবাযোধনং রৌদ্রং বৈবস্বতপুরোপমম্ ॥৩৮॥
ততো দুর্য্যোধনো রাজা দৃষ্ট্বা কর্ণস্থ বিক্রমম্।
অশ্বত্থামানমাসাদ্য বাক্যমেতদুবাচ হ ॥৩৯॥
যুধ্যতেঽসৌ রণে কর্ণো দংশিতঃ সর্ব্বপার্থিবৈঃ।
পশ্যৈতাং দ্রবতীং সেনাং কর্ণসায়কপীড়িতাম্।
কার্ত্তিকেয়েন বিধ্বস্তামাসুরীং পৃতনামিব ॥৪০॥
দৃষ্ট্বৈতাং নির্জ্জিতাং সেনাং রণে কর্ণেন পীড়িতাম্।
অভিযাত্যেষ বীভৎসুঃ সূতপুত্রজিঘাংসয়া ॥৪১॥
তদ্‌যথা প্রেক্ষমাণানাং সূতপুত্রং মহারথম্।
ন হন্যাৎ পাণ্ডবঃ সংখ্যে তথা নীতির্বিধীয়তাম্ ॥৪২॥

ভারতকৌমুদী

শিরোভিরিতি। সমন্ততঃ সর্ব্বাসু দিক্ষু। বসুধা সমরভূমিঃ ॥৩৭॥
হতৈরিতি। নিষ্টনদ্ভিঃ আর্ত্তনাদং কুর্ব্বদ্ভিঃ। আযোধনং রণাঙ্গনম্ ॥৩৮॥
তত ইতি। আসাদ্য প্রাপ্য। হশব্দঃ পাদপূরণে ॥৩৯॥
যুধ্যত ইতি। দংশিতঃ সন্নদ্ধঃ। দ্রবতীং পলায়মানাম্। পৃতনাং সেনাম্। ষট্পাদঃ ॥৪০॥
দৃষ্ট্বেতি। বীভৎসুরর্জ্জুনঃ, সূতপুত্রজিঘাংসয়া কর্ণহননেচ্ছয়া ॥৪১॥

রাজা! ক্রমে অনিবর্ত্তী বীরগণের মস্তক ও বাহুসকল নিপতিত হইতে থাকিয়া সকল দিকে সমগ্র সমরভূমি আবৃত করিয়া ফেলিল ॥৩৭॥

বিপক্ষেরা সকল দিকেই নিহত হওয়ায় এবং আহত হইয়া আর্ত্তনাদ করিতে থাকায় রণস্থলটা যমপুরের ন্যায় ভয়ঙ্কর হইয়া পড়িল ॥৩৮॥

তৎপরে রাজা দুর্য্যোধন কর্ণের বিক্রম দেখিয়া অশ্বত্থামার নিকট যাইয়া এই কথা বলিলেন—॥৩৯॥

'গুরুপুত্র! যুদ্ধসজ্জায় সজ্জিত কর্ণ সমস্ত বিপক্ষরাজার সহিত ঐ যুদ্ধ করিতেছেন। তাহাতে দর্শন করুন—কার্ত্তিকবিধ্বস্ত অসুরসৈন্যের ন্যায় এই পাণ্ডবসৈন্য কর্ণের বাণে পীড়িত হইয়া পলায়ন করিতেছে ॥৪০॥

কর্ণ পীড়ন করিয়া পাণ্ডবসৈন্য জয় করিয়াছেন দেখিয়া অর্জ্জুন উঁহাকে বধ করিবার ইচ্ছায় এই উঁহার অভিমুখে আসিতেছে ॥৪১॥

(৩৮)·· নিষ্টনদ্ভিশ্চ সর্ব্বশঃ·· বা নি।

তততা দ্রৌণিঃ কৃপঃ শল্যো হার্দ্দিক্যশ্চ মহারথঃ।
প্রত্যুদ্‌যযুস্তদা পার্থং সূতপুত্রপরীপ্সয়া ॥৪৩॥
আয়ান্তং বীক্ষ্য কৌন্তেয়ং শক্রং দৈত্যচমূমিব।
প্রত্যুদ্‌যযৌ তদা কর্ণো যথা বৃত্রঃ শতক্রতুম্ ॥৪৪॥

ধৃতরাষ্ট্র উবাচ।

সংরব্ধং ফাল্গুনং দৃষ্ট্বা কালান্তকযমোপমম্।
কর্ণো বৈকর্ত্তনঃ সূত! প্রত্যপদ্যৎ কিমুত্তরম্ ॥৪৫॥
স হ্যস্পর্দ্ধত পার্থেন নিত্যমেব মহারথঃ।
আশংসতে চ বীভৎসুং যুদ্ধে জেতুং সুদারুণে ॥৪৬॥

---

ভারতকৌমুদী

তদিতি। প্রেক্ষমাণানাং পশ্যতামস্মাকং সমক্ষমেবেতি শেষঃ। পাণ্ডবোঽর্জ্জুনঃ ॥৪২॥

তত ইতি। দ্রৌণিরশ্বত্থামা। হার্দ্দিক্যঃ কৃতবর্ম্মা। সূতপুত্রস্য পরীপ্সয়া রক্ষেচ্ছয়া ॥৪৩॥

আয়ান্তমিতি। দৈত্যচমূমায়ান্তং শক্রমিবেতি সম্বন্ধঃ। বৃত্রো নামাসুরঃ ॥৪৪॥

সংরব্ধমিতি। হে সূত! সঞ্জয়! বৈকর্ত্তনঃ সূর্য্যপুত্রঃ কর্ণঃ, সংরব্ধং ক্রুদ্ধম্, কালে আয়ুঃশেষসময়ে অন্তকো বন্ধনকারী যো যমঃ স উপমা যস্য তম্, ফাল্গুনমর্জ্জুনং দৃষ্ট্বা, কিম্ উত্তরং পরং কর্ত্তব্যং কার্য্যম্, প্রত্যপদ্যৎ প্রত্যপদ্যত অকরোৎ ॥৪৫॥

স ইতি। পার্থেনার্জ্জুনেন সহ। আশংসতে আশাবিষয়ীকরোতি ॥৪৬॥

---

অতএব অর্জ্জুন আমাদের সমক্ষে যাহাতে মহারথ কর্ণকে বধ করিতে না পারে, আপনারা সেইরূপ নীতি অবলম্বন করুন' ॥৪২॥

তাহার পর অশ্বত্থামা, কৃপ, শল্য ও মহারথ কৃতবর্ম্মা কর্ণকে রক্ষা করিবার জন্য অর্জ্জুনের দিকে ধাবিত হইলেন ॥৪৩॥

তখন ইন্দ্র যেমন দৈত্যসৈন্যের দিকে যাইতেন, সেইরূপ অর্জ্জুনকে কৌরব-সৈন্যের দিকে আসিতে দেখিয়া—বৃত্রাসুর যেমন ইন্দ্রের দিকে যাইত, সেইরূপ কর্ণ অর্জ্জুনের দিকে গমন করিলেন' ॥৪৪॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! সূর্য্যনন্দন কর্ণ কালান্তক যমের ন্যায় ক্রুদ্ধ অর্জ্জুনকে আসিতে দেখিয়া কি করিলেন? ॥৪৫॥

মহারথ কর্ণ সর্ব্বদাই অর্জ্জুনের সহিত স্পর্দ্ধা করিয়া থাকেন এবং সুদারুণ যুদ্ধে অর্জ্জুনকে জয় করিবারও আশা করেন ॥৪৬॥

---

(৪৪) পূর্ব্বার্দ্ধাৎ পরম্ 'বীভৎসুরপি রাজেন্দ্র! পাঞ্চালৈরভিসংবৃতঃ' ইতি পাদদ্বয়মধিকম্, তথা ··যথা বৃত্রং শতক্রতুঃ বা নি। ইতঃ পরম্ অধ্যায়সমাপ্তিঃ ক্বচিৎ।

স তু তং সহসা প্রাপ্তং নিত্যমত্যন্তবৈরিণম্।
কর্ণো বৈকর্ত্তনঃ সূত! কিমুত্তরমপশ্যত ॥৪৭॥

সঞ্জয় উবাচ।

আয়ান্তং পাণ্ডবং দৃষ্ট্বা গজং প্রতি গজো যথা।
অসংভ্রান্ততরঃ কর্ণঃ প্রত্যুদীয়াদ্ধনঞ্জয়ম্ ॥৪৮॥
তমাপতন্তং বেগেন বৈকর্ত্তনমজিহ্মগৈঃ।
বারয়ামাস তেজস্বী পাণ্ডবঃ শত্রুতাপনঃ ॥৪৯॥
তং কর্ণঃ শরজালেন চ্ছাদয়ামাস ভারত!।
বিব্যাধ চ সুসংক্রুদ্ধঃ শরৈস্ত্রিভিরজিহ্মগৈঃ ॥৫০॥
তস্য তল্লাঘবং পার্থো নামৃষ্যত মহাবলঃ।
তস্মৈ বাণান্ শিলাধৌতান্ প্রসন্নাগ্রানজিহ্মগান্।
প্রাহিণোৎ সূতপুত্রায় ত্রিংশতং শত্রুতাপনঃ ॥৫১॥

---

ভারতকৌমুদী

স ইতি। তমর্জ্জুনং দৃষ্ট্বেতি শেষঃ। উত্তরং পরকর্ত্তব্যম্, অপশ্যত অকরোৎ ॥৪৭॥

আয়ান্তমিতি। পাণ্ডবমর্জ্জুনম্। অসংভ্রান্ততরঃ অতীবাবিচলিতঃ, প্রত্যুদীয়াৎ প্রত্যগচ্ছৎ ॥৪৮॥

তমিতি। বৈকর্ত্তনং কর্ণম্, অজিহ্মগৈর্বাণৈঃ। পাণ্ডবোঽর্জ্জুনঃ ॥৪৯॥

তমিতি। অজিহ্মগৈঃ সরলগামিভিঃ ॥৫০॥

তস্যেতি। লাঘবং কৃতাস্ত্রক্ষেপযোগ্যতাম্, নামৃষ্যত নাসহত। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫১॥

---

সঞ্জয়! সূর্য্যনন্দন কর্ণ চিরমহাশত্রু অর্জ্জুনকে সহসা উপস্থিত দেখিয়া কি কার্য্য করিলেন?' ॥৪৭॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! অর্জ্জুনকে আসিতে দেখিয়া কর্ণ অতিস্থির চিত্তে একটা হাতী যেমন অপর হাতীর প্রতি গমন করে, সেইরূপ অর্জ্জুনের প্রতি গমন করিতে লাগিলেন ॥৪৮॥

কর্ণ বেগে আসিতে লাগিলে, তেজস্বী ও শত্রুতাপন অর্জ্জুন বাণসমূহদ্বারা তাঁহাকে বারণ করিতে থাকিলেন ॥৪৯॥

ভরতনন্দন! তখন কর্ণ অত্যন্তক্রুদ্ধ হইয়া শরজালদ্বারা অর্জ্জুনকে আবৃত করিলেন এবং সরলগামী তিনটা বাণদ্বারা তাঁহাকে বিদ্ধও করিলেন ॥৫০॥

---

(৪৮) · অসংভ্রান্তো রণে কর্ণঃ · বা নি। ইতঃ পরং বিবিধাঃ পাঠভেদাঃ বা নি। (৫০) তস্য বিদ্ধস্য বাণেন ··বা নি।

বিব্যাধ চৈনং সংরব্ধো বাণেনৈকেন বীর্য্যবান্ ।
সব্যে ভুজাগ্রে বলবান্ নারাচেন হসন্নিব ॥৫২॥
তস্য বিদ্ধস্য বেগেন করাচ্চাপং পপাত হ ।
পুনরাদায় তচ্চাপং নিমেষার্দ্ধান্মহাবলঃ ।
ছাদয়ামাস বাণৌঘৈঃ ফাল্গুনং কৃতহস্তবৎ ॥৫৩॥
শরবৃষ্টিন্তু তাং মুক্তাং সূতপুত্রেণ ভারত ! ।
ব্যধমচ্ছরবর্ষেণ স্ময়ন্নিব ধনঞ্জয়ঃ ॥৫৪॥
তৌ পরস্পরমাসাদ্য শরবর্ষেণ পার্থিব ! ।
ছাদয়েতাং মহেষ্বাসৌ কৃতপ্রতিকৃতৈষিণৌ ॥৫৫॥
তদদ্ভুতমভূদ্‌যুদ্ধং কর্ণপাণ্ডবয়োর্ম্মৃধে ।
ক্রুদ্ধয়োর্ব্বাসিতাহেতোর্ব্বন্যয়োর্গজয়োরিব ॥৫৬॥

ভারতকৌমুদী

বিব্যাধেতি। সংরব্ধঃ ক্রুদ্ধঃ। বীর্য্যবানর্জ্জুনঃ। সব্যে বামে ॥৫২॥
তস্যেতি। ফাল্গুনমর্জ্জুনম্, কৃতহস্তবৎ শিক্ষিতহস্তৈন্দ্রজালিকবৎ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৫৩॥
শরেতি। ব্যধমৎ ব্যনাশয়ৎ, স্ময়ন্ স্ময়মান ঈষদ্ধসন্ ॥৫৪॥
তাবিতি। কৃতস্যাপকারস্য প্রতিকৃতং প্রত্যপকারমিচ্ছত ইতি তৌ ॥৫৫॥
তদিতি। মৃধে রণস্থলে। বাসিতায়া ঋতুমত্যা হস্তিন্যা হেতোঃ ॥৫৬॥

কর্ণের সেই লঘুহস্ততা দেখিয়া মহাবল অর্জ্জুন সহ্য করিলেন না। তিনি কর্ণের উপরে শিলাশাণিত, নির্ম্মলমুখ ও সরলগামী ত্রিশটা বাণ নিক্ষেপ করিলেন ॥৫১॥

ক্রমে মানসিকবলবান্, দৈহিকবলশালী ও ক্রুদ্ধ অর্জ্জুন একটা বাণদ্বারা কর্ণকে বিদ্ধ করিলেন এবং হাসিতে হাসিতেই যেন একটা নারাচদ্বারা কর্ণের বামহস্তে তাড়ন করিলেন ॥৫২॥

কর্ণের বামহস্ত বিদ্ধ হইলে, তাহা হইতে বেগে ধনু পড়িয়া গেল। তখন মহাবল কর্ণ অর্দ্ধনিমেষমধ্যে পুনরায় সেই ধনু লইয়া শিক্ষিতহস্ত ঐন্দ্রজালিকের ন্যায় বাণসমূহদ্বারা অর্জ্জুনকে আবৃত করিয়া ফেলিলেন ॥৫৩॥

ভরতনন্দন! তখন অর্জ্জুন হাসিতে হাসিতেই যেন বাণবর্ষণদ্বারা কর্ণনিক্ষিপ্ত সেই বাণবৃষ্টি নিবারণ করিলেন ॥৫৪॥

রাজা! ক্রমে মহাধনুর্দ্ধর ও কৃতপ্রহারের প্রতিপ্রহারকরণার্থী কর্ণ ও অর্জ্জুন বাণবর্ষণ করিয়া পরস্পর আচ্ছাদন করিলেন ॥৫৫॥

(৫৬) তদদ্ভুতং মহদ্‌যুদ্ধম্ বা নি।

ততঃ পার্থো মহেষ্বাসো দৃষ্ট্বা কর্ণস্য বিক্রমম্।
মুষ্টিদেশে ধনুস্তস্য চিচ্ছেদ ত্বরয়ান্বিতঃ ॥৫৭॥
অশ্বাংশ্চ চতুরো ভল্লৈরনয়দ্‌যমসাদনম্।
সারথেশ্চ শিরঃ কায়াদহরচ্ছত্রুতাপনঃ ॥৫৮॥
অথৈনং ছিন্নধন্বানং হতাশ্বং হতসারথিম্।
বিব্যাধ সায়কৈঃ পার্থশ্চতুর্ভিঃ পাণ্ডুনন্দনঃ ॥৫৯॥
হতাশ্বাত্তু রথাত্তূর্ণমবপ্লুত্য নরর্ষভঃ।
আরুরোহ রথং তূর্ণং কৃপস্য শরপীড়িতঃ ॥৬০॥
রাধেয়ং নির্জ্জিতং দৃষ্ট্বা তাবকা ভরতর্ষভ!।
ধনঞ্জয়শরৈর্নুন্নাঃ প্রাদ্রবন্ত দিশো দশ ॥৬১॥
দ্রবতস্তান্ সমালোক্য রাজা দুর্য্যোধনো নৃপ!।
নিবর্ত্তয়ামাস তদা বাক্যঞ্চেদমুবাচ হ ॥৬২॥

---

ভারতকৌমুদী

তত ইতি। মুষ্টিদেশ ইতি গলে বদ্ধা গৌবিত্যাদিবদধিকরণে সপ্তমী ॥৫৭॥
অশ্বানিতি। যমস্য সাদনং ভবনম্। শত্রুতাপনোঽর্জ্জুনঃ ॥৫৮॥
অথেতি। এনং কর্ণম্। বিব্যাধ তাড়য়ামাস ॥৫৯॥
হতেতি। অর্জ্জুনস্য শরৈঃ পীড়িতো নরর্ষভঃ কর্ণ ইতি সম্বন্ধঃ ॥৬০॥
রাধেয়মিতি। নুন্নাঃ ক্ষতদেহাঃ, প্রাদ্রবন্ত দ্রুতং পলায়ন্ত ॥৬১॥

---

পরে ঋতুমতী হস্তিনীর জন্য দুইটা বন্য হস্তীর যেমন অদ্ভুত যুদ্ধ হয়, সেইরূপ ক্রুদ্ধ কর্ণ ও অর্জ্জুনের অদ্ভুত যুদ্ধ হইতে লাগিল ॥৫৬॥

ক্রমে মহাধনুর্দ্ধর অর্জ্জুন কর্ণের বিক্রম দেখিয়া ত্বরান্বিত হইয়া তাঁহার ধনুর মুষ্টিদেশ ছেদন করিলেন ॥৫৭॥

এবং শত্রুতাপন অর্জ্জুন চারিটা ভল্লদ্বারা কর্ণের চারিটা অশ্বকে যমালয়ে পাঠাইলেন, আর একটা ভল্লদ্বারা কর্ণের সারথির দেহ হইতে মস্তকটা হরণ করিলেন ॥৫৮॥

কর্ণের ধনু ছিন্ন এবং অশ্ব ও সারথি নিহত হইলে, পাণ্ডুনন্দন অর্জ্জুন চারিটা বাণদ্বারা কর্ণকে বিদ্ধ করিলেন ॥৫৯॥

তখন নরশ্রেষ্ঠ কর্ণ অর্জ্জুনের বাণে পীড়িত হইযা সত্বর রথ হইতে লাফাইয়া পড়িয়া দ্রুত যাইয়া কৃপাচার্য্যের রথে আরোহণ করিলেন ॥৬০॥

ভরতশ্রেষ্ঠ! এই সময়ে অর্জ্জুনের বাণে ক্ষতবিক্ষতদেহ কৌরবসৈন্যেরা কর্ণকে পরাজিত দেখিয়া বেগে দশ দিকে পলায়ন করিতে লাগিল ॥৬১॥

অলং দ্রুতেন বঃ শূরাস্তিষ্ঠধ্বং ক্ষত্রিয়র্ষভাঃ ! ।
এষ পার্থবধায়াহং স্বয়ং গচ্ছামি সংযুগে ।
অহং পার্থান্ হনিষ্যামি সপাঞ্চালান্ সসোমকান্ ॥৬৩॥
অদ্য মে যুধ্যমানস্য সহ গাণ্ডীবধন্বনা ।
দ্রক্ষ্যন্তি বিক্রমং পার্থাঃ কালস্যেব যুগক্ষয়ে ॥৬৪॥
অদ্য মদ্বাণজালানি বিমুক্তানি সহস্রশঃ ।
দ্রক্ষ্যন্তি সমরে যোধাঃ শলভানামিবায়তীঃ ॥৬৫॥
অদ্য বাণময়ং বর্ষং সৃজতো মম ধন্বিনঃ ।
জীমূতস্যেব ঘর্ম্মান্তে দ্রক্ষ্যন্তি যুধি সৈনিকাঃ ॥৬৬॥
জেষ্যাম্যদ্য রণে পার্থং সায়কৈর্নতপর্ব্বভিঃ ।
তিষ্ঠধ্বং সমরে শূরা ভয়ং ত্যজত ফাল্গুনাৎ ॥৬৭॥

ভারতকৌমুদী

দ্রবত ইতি । দ্রবতো দ্রুতং পলায়মানান্ । নিবর্ত্তয়ামাস তানেব ॥৬২॥
অলমিতি । দ্রুতেন দ্রুতং পলায়নেন । পার্থস্যার্জ্জুনস্য বধায় । ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৩॥
অদ্যেতি । পার্থা অপরে পাণ্ডবাঃ, কালস্য মহাকালাত্মকরুদ্রস্য ॥৬৪॥
অদ্যেতি । শলভানাং পতঙ্গানাম্, আয়তীঃ শ্রেণীঃ ॥৬৫॥
অদ্যেতি । জীমূতস্য মেঘস্য, ঘর্মান্তে গ্রীষ্মকালাবসানে ॥৬৬॥
জেষ্যামীতি । নতপর্বভিঃ ঈষদ্বক্রোপান্তৈঃ ॥৬৭॥

রাজা ! তখন কৌরবসৈন্যগণকে পলায়ন করিতে দেখিয়া রাজা দুর্য্যোধন তাহাদিগকে ফিরাইবার ইচ্ছা করিলেন এবং এই কথা বলিলেন—॥৬২॥

'হে বীর ক্ষত্রিয়গণ ! আপনারা থামুন, বেগে পলায়ন করিবেন না । এই আমি নিজেই অর্জ্জুনকে বধ করিবার জন্য যুদ্ধে যাইতেছি । আমিই পাঞ্চাল ও সোমকগণের সহিত পাণ্ডবগণকে বধ করিব ॥৬৩॥

আজ আমি অর্জ্জুনের সহিত যুদ্ধ করিতে লাগিলে, পাণ্ডবেরা প্রলয়কালে রুদ্রের বিক্রমের ন্যায় আমার বিক্রম দেখিতে পাইবে ॥৬৪॥

আজ যোদ্ধারা সমরাঙ্গনে পতঙ্গশ্রেণীর ন্যায় আমার নিক্ষিপ্ত সহস্র সহস্র বাণজাল দর্শন করিবেন ॥৬৫॥

গ্রীষ্মকাল অতীত হইলে মেঘের বারিবর্ষণের ন্যায় আমার বাণবর্ষণ আজ যুদ্ধে সৈন্যেরাও দেখিতে পাইবে ॥৬৬॥

আজ আমি নতপর্ব্ব বাণসমূহে অর্জ্জুনকে জয় করিব । অতএব বীরগণ ! আপনারা সমরাঙ্গনে অবস্থান করুন এবং অর্জ্জুনের ভয় ত্যাগ করুন ॥৬৭॥

নহি মদ্বীর্য্যমাসাদ্য ফাল্গুনঃ প্রসহিষ্যতি।
যথা বেলাং সমাসাদ্য সাগরো মকরালয়ঃ ॥৬৮॥
ইত্যুক্ত্বা প্রযযৌ রাজা সৈন্যেন মহতাবৃতঃ।
ফাল্গুনং প্রতি দুর্দ্ধর্ষঃ ক্রোধাৎ সংরক্তলোচনঃ ॥৬৯॥
তং প্রয়ান্তং মহাবাহুং দৃষ্ট্বা শারদ্বতস্তদা।
অশ্বত্থামানমাসাদ্য বাক্যমেতদুবাচ হ ॥৭০॥
এষ রাজা মহাবাহুরমর্ষী ক্রোধমূর্চ্ছিতঃ।
পতঙ্গবৃত্তিমাস্থায় ফাল্গুনং যোদ্ধুমিচ্ছতি ॥৭১॥
যাবন্নঃ পশ্যমানানাং প্রাণান্ পার্থেন সঙ্গতঃ।
ন জহ্যাৎ পুরুষব্যাঘ্রস্তাবদ্বারয় কৌরবম্ ॥৭২॥
যাবৎ ফাল্গুনবাণানাং গোচরং নাধিগচ্ছতি।
কৌরবঃ পার্থিবো বীরস্তাবদ্বারয় সংযুগাৎ ॥৭৩॥

---

ভারতকৌমুদী

নেতি। বেলাং তীরম্। যথা অতিক্রমিতুং ন শক্নোতি তথেত্যর্থঃ ॥৬৮॥
ইতীতি। রাজা দুর্য্যোধনঃ। ফাল্গুনমর্জ্জুনম্ ॥৬৯॥
তমিতি। শারদ্বতঃ শরদ্বতঃ পুত্রঃ কৃপঃ ॥৭০॥
এষ ইতি। অমর্ষী অসহিষ্ণুঃ। পতঙ্গবৃত্তিং বহ্নৌ শলভব্যবহারম্ ॥৭১॥
যাবদিতি। নঃ অস্মাকম্। সঙ্গতো যুদ্ধে মিলিতঃ। কৌরবং দুর্য্যোধনম্ ॥৭২॥

---

মকরের আশ্রয় সমুদ্র যেমন তীরের নিকটে যাইয়া তাহা অতিক্রম করিতে পারে না, সেইরূপ অর্জ্জুনও আমার বিক্রমের বিষয়ে উপস্থিত হইয়া তাহা সহ্য করিতে পারিবে না' ॥৬৮॥

এই কথা বলিয়া দুর্দ্ধর্ষ এবং ক্রোধে আরক্তনয়ন দুর্য্যোধন বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া অর্জ্জুনের দিকে গমন করিতে লাগিলেন ॥৬৯॥

তখন মহাবাহু দুর্য্যোধনকে অর্জ্জুনের দিকে যাইতে দেখিয়া কৃপাচার্য্য অশ্বত্থামার নিকট যাইয়া এই কথা বলিলেন—॥৭০॥

'অসহিষ্ণু ও ক্রোধে অধীর মহাবাহু দুর্য্যোধন অগ্নির নিকটে পতঙ্গের ব্যবহার আশ্রয় করিয়া অর্জ্জুনের সহিত যুদ্ধ করিবার জন্য এই চলিয়াছেন ॥৭১॥

অতএব অশ্বত্থামা! যে পর্য্যন্ত পুরুষশ্রেষ্ঠ দুর্য্যোধন অর্জ্জুনের সহিত যুদ্ধে মিলিত হইয়া আমাদের সমক্ষেই প্রাণত্যাগ না করেন, তাহার মধ্যেই উঁহাকে বারণ কর ॥৭২॥

যাবৎ পার্থশরৈর্ঘোরৈর্নির্ম্মুক্তোরগসন্নিভৈঃ।
ন ভস্মীক্রিয়তে রাজা তাবদ্যুদ্ধান্নিবার্য্যতাম্ ॥৭৪॥
অযুক্তমিব পশ্যামি তিষ্ঠৎস্বস্মাসু মানদ!।
স্বয়ং যুদ্ধায় যদ্রাজা পার্থং যাত্যসহায়বান্ ॥৭৫॥
দুর্লভং জীবিতং মন্যে কৌরবস্য কিরীটিনা।
যুধ্যমানস্য পার্থেন শার্দ্দূলেনেব হস্তিনঃ ॥৭৬॥
মাতুলেনৈবমুক্তস্তু দ্রৌণিঃ শস্ত্রভৃতাং বরঃ।
দুর্য্যোধনমিদং বাক্যং ত্বরিতঃ সমভাষত ॥৭৭॥
ময়ি জীবতি গান্ধারে! ন যুদ্ধং গন্তুমর্হসি।
মামনাদৃত্য কৌরব্য! তব নিত্যং হিতৈষিণম্ ॥৭৮॥

ভারতকৌমুদী

যাবদিতি। গোচরং বিষয়ম্। বারয় এনমিতি শেষঃ ॥৭৩॥
যাবদিতি। নির্ম্মুক্তাস্ত্যক্তত্বচো য উরগাঃ সর্পাস্তৎসন্নিভৈঃ ॥৭৪॥
অযুক্তমিতি। সাধারণসৈন্যসহায়স্বস্যেব তাদৃশবীরসহায়শূন্য ইত্যাশয়ঃ ॥৭৫॥
দুর্লভমিতি। দুর্লভং পার্থেন বিনাশস্যৈব সম্ভবাদিতি ভাবঃ। কৌরবস্য দুর্য্যোধনস্য ॥৭৬॥
মাতুলেনেতি। মাতুলেন কৃপেণ। ত্বরিতঃ অধিকাগ্রগমননিবারণার্থম্ ॥৭৭॥
ময়ীতি। গান্ধার্য্যা অপত্যমিতি গান্ধারিঃ বাহ্বাদিত্বাদিন্। তৎসম্বোধনম্ ॥৭৮॥

বীর কুরুরাজ যে পর্য্যন্ত অর্জ্জুনের বাণপথে না যান, তাহার মধ্যেই উঁহাকে যুদ্ধ হইতে বারণ কর ॥৭৩॥

ত্যক্তচর্ম্মা সর্পসমূহের তুল্য ভয়ঙ্কর পার্থশর যে পর্য্যন্ত দুর্য্যোধনকে ভস্মীভূত না করে, তাহার মধ্যেই তুমি উঁহাকে যুদ্ধ হইতে নিবারণ কর ॥৭৪॥

বৎস! আমরা বিদ্যমান থাকিতে রাজা দুর্য্যোধন যে নিঃসহায় অবস্থায় নিজেই যুদ্ধ করিবার জন্য অর্জ্জুনের দিকে যাইতেছেন, ইহা যেন অসঙ্গত বলিয়া মনে করিতেছি ॥৭৫॥

ব্যাঘ্রের সহিত হস্তীর ন্যায় অর্জ্জুনের সহিত দুর্য্যোধন যুদ্ধ করিতে লাগিলে, উঁহার জীবন দুর্লভ হইবে বলিয়াই আমি মনে করি' ॥৭৬॥

মাতুল কৃপ এইরূপ বলিলে, অস্ত্রধারিশ্রেষ্ঠ অশ্বত্থামা ত্বরান্বিত হইয়া দুর্য্যোধনকে এই কথা বলিলেন—॥৭৭॥

'কুরুরাজ গান্ধারীনন্দন! আমি জীবিত থাকিতে, চিরহিতৈষী আমাকে ত্যাগ করিয়া আপনার যুদ্ধে যাওয়া উচিত নহে ॥৭৮॥

নহি তে সম্ভ্রমঃ কার্য্যঃ পার্থস্য বিজয়ং প্রতি।
অহমাবারয়িষ্যামি পার্থং তিষ্ঠ সুযোধন! ॥৭৯॥
দুর্য্যোধন উবাচ।
আচার্য্যঃ পাণ্ডুপুত্রান্ বৈ পুত্রবৎ পরিরক্ষতি।
ত্বমপ্যুপেক্ষাং কুরুষে তেষু নিত্যং দ্বিজোত্তম! ॥৮০॥
মম বা মন্দভাগ্যত্বান্মন্দস্তে বিক্রমো যুধি।
ধর্ম্মরাজপ্রিয়ার্থং বা দ্রৌপদ্যা বা ন বিদ্ম তৎ ॥৮১॥
ধিগস্তু মম লুব্ধস্য যৎ কৃতে সর্ব্ববান্ধবাঃ।
সুখার্হাঃ পরমং দুঃখং প্রাপ্নুবন্ত্যপরাজিতাঃ ॥৮২॥
কো হি শস্ত্রবিদাং মুখ্যো মহেশ্বরসমো যুধি।
শত্রূনুপেক্ষতে শক্তো যো ন স্যাদ্গৌতমীসুতঃ ॥৮৩॥

ভারতকৌমুদী

নহীতি। সম্ভ্রমস্ত্বরা। প্রকরণাদিশূন্যং পার্থপদমর্জ্জুনমেবাভিধত্তে ॥৭৯॥
আচার্য্য ইতি। আচার্য্যো দ্রোণঃ। উপেক্ষাং বধসম্ভবেঽপি। উভয়ত্রাপি স্নেহাৎ ॥৮০॥
মমেতি। মন্দঃ অল্পীভবতি। দ্রৌপদ্যা বা প্রিয়ার্থমিত্যনুষঙ্গঃ ॥৮১॥
ধিগিতি। লুব্ধস্য রাজ্যলোভিনঃ। ধিগ্‌যোগেঽপ্যার্ষত্বাৎ ষষ্ঠী ॥৮২॥
ক ইতি। গৌতমী কৃপভগিনী দ্রোণভার্য্যা তস্যাঃ সুতোঽশ্বত্থামা ॥৮৩॥

রাজা! অর্জ্জুনকে জয় করিবার বিষয়ে আপনি ব্যস্ত হইবেন না, আমিই উহাকে বারণ করিব, আপনি থাকুন' ॥৭৯॥

দুর্য্যোধন বলিলেন—'ব্রাহ্মণশ্রেষ্ঠ! আচার্য্য পাণ্ডবগণকে পুত্রের ন্যায় রক্ষা করেন, আপনিও তাহাদিগকে সর্বদাই উপেক্ষা করিয়া থাকেন ॥৮০॥

অথবা আমার ভাগ্য মন্দ বলিয়া যুদ্ধে আপনার বিক্রম ও মন্দ হইয়া যায়; কিংবা যুধিষ্ঠির বা দ্রৌপদীর প্রীতির জন্য আপনিই আপনার বিক্রম অল্প প্রকাশ করেন, তাহা বুঝিতে পারি না ॥৮১॥

আমি রাজ্যলোভী, আমাকে ধিক্। কেন না, যাহার জন্য সুখভোগের যোগ্য এবং চিরদিন অপরাজিত সমস্ত বান্ধব গুরুতর দুঃখভোগ করিতেছেন ॥৮২॥

যিনি গৌতমীর পুত্র নহেন, এমন অস্ত্রজ্ঞশ্রেষ্ঠ এবং যুদ্ধে মহাদেবের তুল্য কোন্ শক্তিশালী লোক শত্রুদিগকে উপেক্ষা করেন? ॥৮৩॥

(৮৩)·· শত্রূং ন ক্ষপয়েচ্ছক্তঃ · বা নি।

অশ্বত্থামন্! প্রসীদস্ব নাশয়ৈতান্ মমাহিতান্।
তবাস্ত্রগোচরে শক্তাঃ স্থাতুং দেবাপি নানঘ! ॥৮৪॥
পাঞ্চালান্ সোমকাংশ্চৈব জহি দ্রৌণে! সহানুগান্।
বয়ং শেষান্ হনিষ্যামস্ত্বয়ৈব পরিরক্ষিতাঃ ॥৮৫॥
এতে হি সোমকা বিপ্র! পাঞ্চালাশ্চ যশস্বিনঃ।
মম সৈন্যেষু সংক্রুদ্ধা বিচরন্তি দবাগ্নিবৎ ॥৮৬॥
তান্ বারয় মহাবাহো! কেকয়াংশ্চ নরোত্তম!।
পুরা কুর্ব্বন্তি নিঃশেষং রক্ষ্যমাণাঃ কিরীটিনা ॥৮৭॥
অশ্বত্থামংস্ত্বরাযুক্তো যাহি শীঘ্রমরিন্দম!।
আদৌ বা যদি বা পশ্চাত্তবেদং কর্ম্ম মারিষ! ॥৮৮॥

---

ভারতকৌমুদী

অশ্বেতি। অহিতান্ শত্রূন্। দেবাপীতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৮৪॥
পাঞ্চালানিতি। সহানুগান্ অনুচরসহিতান্ ॥৮৫॥
এত ইতি। দবাগ্নিবৎ বনবহ্নিবৎ, "দবদাবৌ বনারণ্যবহ্নী" ইত্যমরঃ ॥৮৬॥
তানিতি। পুরা পরবর্ত্তিনি কালে, নিঃশেষং মম সৈন্যমিতি শেষঃ ॥৮৭॥

---

নিষ্পাপ গুরুপুত্র! আপনি প্রসন্ন হউন, আমার এই শত্রুগণকে নাশ করুন। দেবতারাও ত আপনার অস্ত্রের পথে থাকিতে সমর্থ হন না ॥৮৪॥

দ্রোণনন্দন! আপনি অনুচরগণের সহিত পাঞ্চাল ও সোমকগণকে সংহার করুন। পরে আপনি আমাদিগকে রক্ষা করিতে থাকিবেন, সেই অবস্থায় আমরা অবশিষ্ট শত্রুগণকে বধ করিব ॥৮৫॥

ব্রাহ্মণ! এই যশস্বী পাঞ্চাল ও সোমকেরা ক্রুদ্ধ হইয়া আমার সৈন্যমধ্যে দাবাগ্নির ন্যায় বিচরণ করিতেছে ॥৮৬॥

অতএব নরশ্রেষ্ঠ মহাবাহু! আপনি উহাদিগকে এবং কেকয়গণকে বারণ করুন। না হইলে, পরে অর্জুন উহাদিগকে রক্ষা করিতে থাকিবে, সেই অবস্থায় উহারা আমার সৈন্য একেবারে নিঃশেষ করিয়া ফেলিবে ॥৮৭॥

সুতরাং অরিন্দম মাননীয় গুরুপুত্র! আপনি ত্বরান্বিত হইয়া আমার সৈন্যের অগ্রে কিংবা পশ্চাদ্ভাগে শীঘ্র গমন করুন, ইহা আপনারই কার্য্য ॥৮৮॥

---

(৮৪)...স্থাতুং দেবা ন দানবাঃ—বা নি।

ত্বমুৎপন্নো মহাবাহো! পাঞ্চালানাং বধং প্রতি।
করিষ্যসি জগৎ সর্বমপাঞ্চালং কিলাচ্যুত! ॥৮৯॥
এবং সিদ্ধাব্রুবন্ বাচো ভবিষ্যতি চ তত্তথা।
তস্মাত্ত্বং পুরুষব্যাঘ্র! পাঞ্চালান্ জহি সানুগান্ ॥৯০॥
ন তেঽস্ত্রগোচরে শক্তাঃ স্থাতুং দেবাঃ সবাসবাঃ।
কিমু পার্থাঃ সপাঞ্চালাঃ সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥৯১॥
ন ত্বাং সমর্থাঃ সংগ্রামে পাণ্ডবাঃ সহ সোমকৈঃ।
বলাদ্‌যোধয়িতুং বীর! সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥৯২॥
গচ্ছ গচ্ছ মহাবাহো! ন নঃ কালাত্যয়ো ভবেৎ।
ইয়ং হি দ্রবতে সেনা পার্থসায়কপীড়িতা ॥৯৩॥

---

ভারতকৌমুদী

অগ্রেতি। আদৌ মম সৈন্যানামগ্রে। হে মারিষ। আর্য্য! ॥৮৮॥

ত্বমিতি। ন বিদ্যন্তে পাঞ্চালা যত্র তদপাঞ্চালম্, হে অচ্যুত! বীরধর্ম্মাদভ্রষ্ট! ॥৮৯॥

নন্বেতৎ কথমবগতমিত্যাহ এবমিতি। সিদ্ধাব্রুবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥৯০॥

নেতি। বাসবেন ইন্দ্রেণ সহেতি সবাসবাঃ। পার্থাঃ পাণ্ডবাঃ ॥৯১॥

নেতি। যোধয়িতুং সম্প্রহর্ত্তুম্ ॥৯২॥

গচ্ছেতি। কালস্যাত্যয়ঃ অতিক্রমো বিলম্বঃ। দ্রবতে পলায়তে ॥৯৩॥

---

মহাবাহু! আপনি পাঞ্চালগণের বধের জন্যই উৎপন্ন হইয়াছেন। অতএব বীর! আপনি নিশ্চয়ই সমগ্র জগৎকে পাঞ্চালশূন্য কবিবেন ॥৮৯॥

সিদ্ধপুরুষেরা এইরূপ কথা বলিয়াছেন। সুতরাং তাহা সেরূপ হইবেও। অতএব পুরুষশ্রেষ্ঠ! আপনি অনুচরগণেব সহিত পাঞ্চালগণকে সংহার করুন ॥৯০॥

আমি আপনার নিকট ইহা সত্য বলিতেছি যে, ইন্দ্রের সহিত দেবতারাও আপনার অস্ত্রের পথে থাকিতে পারেন না, তাহাতে পাণ্ডব ও পাঞ্চালদের কথা আব কি বলিব ॥৯১॥

বীর! সোমকদের সহিত পাণ্ডবেবা রণস্থলে বলপূর্ব্বক আপনার সহিত যুদ্ধ করিতে সমর্থ নহে; ইহা আপনার নিকট সত্য বলিতেছি ॥৯২॥

মহাবাহু! আমাদের কালাতিক্রম না হয়, সেই জন্য আপনি গমন করুন, গমন করুন। এই কৌরবসৈন্য অর্জুনের বাণে পীড়িত হইয়া পলায়ন করিতেছে ॥৯৩॥

---

(৮৯)…কিলোদ্যতঃ—বা নি।

আত্মার্থং যুধ্যমানাস্তে সমর্থাঃ পাণ্ডুনন্দনাঃ।
কিমর্থং তব সৈন্যানি ন হনিষ্যন্তি ভারত! ॥৮॥
ত্বন্তু লুব্ধতমো রাজন্! নিকৃতিজ্ঞশ্চ কৌরব!।
সর্বাভিশঙ্কী মানী চ ততোঽস্মান্ প্রতি শঙ্কসে ॥৯॥
অহন্তু যত্নমাস্থায় ত্বদর্থে ত্যক্তজীবিতঃ।
এষ গচ্ছামি সংগ্রামং ত্বৎকৃতে কুরুসত্তম! ॥১০॥
যোৎস্যেঽহং শত্রুভিঃ সার্দ্ধং জেষ্যামি চ বরান্ বরান্।
পাঞ্চালৈঃ সহ যোৎস্যামি সোমকৈঃ কৈকয়ৈস্তথা।
পাণ্ডবেয়ৈশ্চ সংগ্রামে ত্বৎপ্রিয়ার্থমরিন্দম! ॥১১॥
অদ্য মদ্বাণনির্দগ্ধাঃ পাঞ্চালাঃ সোমকাস্তথা।
সিংহেনেবার্দ্দিতা গাবো বিদ্রবিষ্যন্তি সর্ব্বশঃ ॥১২॥

ভারতকৌমুদী

আত্মেতি। বয়স্তু পরার্থং যুধ্যমানা ইতি তেষাং সৈন্যানি তথা ন হন্ম ইতি ভাবঃ ।৮॥
ত্বমিতি। নিকৃতিজ্ঞঃ শাঠ্যবিৎ। ততোঽস্মান্ প্রতি শঙ্কসে আত্মৌপম্যাদিত্যাশয়ঃ ॥৯॥
অহমিতি। ত্যক্তজীবিতে জীবনত্যাগোদ্যতঃ। ত্বৎকৃতে ত্বদর্থে।১০॥
যোৎস্য ইতি। বরান্ বরান্ পাণ্ডবপক্ষীয়বীরানিতি শেষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥
অদ্যেতি। বিদ্রবিষ্যন্তি পলায়িষ্যন্তে, সর্ব্বশঃ সর্ব্বাসু দিক্ষু ।১২॥

তবে রাজা! আপনার নিকট সত্য বলিতেছি যে, পাণ্ডবেরা জীবিত থাকিতে তাহাদের সৈন্য হঠাৎ জয় করা অসম্ভব ॥৭॥

ভরতনন্দন! শক্তিশালী পাণ্ডবেরা নিজেদের জন্য যুদ্ধ করিতেছেন। সুতরাং কেন তাঁহারা আপনার সৈন্য সংহার করিবেন না? ॥৮॥

কিন্তু কুরুরাজ! আপনি অত্যন্তলোভী, শঠ, সর্ব্বাভিশঙ্কী ও অভিমানী। অতএব আপনি আমাদের উপরে আশঙ্কা করিয়া থাকেন ॥৯॥

সে যাহা হউক, কৌরবশ্রেষ্ঠ! এই আমি যত্ন অবলম্বন করিয়া আপনার জন্য জীবনত্যাগে উদ্যত হইয়া আপনার জন্যই যুদ্ধে যাইতেছি ॥১০॥

অরিন্দম! আমি আপনার প্রীতির জন্য শত্রুদের সহিত যুদ্ধ করিব, বিপক্ষের প্রধান প্রধান বীরকে জয় করিব এবং পাঞ্চাল, সোমক, কেকয় ও পাণ্ডবগণের সহিত যুদ্ধ করিব ॥১১॥

আজ পাঞ্চালেরা এবং সোমকেরা আমার বাণে পীড়িত হইয়া, সিংহার্দ্দিত গোগণের ন্যায় সকল দিকে পলায়ন করিবে ॥১২॥

(৯)...ততোঽস্মানভিশঙ্কসে—পি বা নি।

অদ্য ধর্ম্মসুতো রাজা দৃষ্ট্বা মম পরাক্রমম্।
অশ্বত্থামময়ং লোকং মংস্যতে সহ সোমকৈঃ ॥১৩॥
আগমিষ্যতি নির্ব্বেদং ধর্ম্মপুত্রো যুধিষ্ঠিরঃ।
দৃষ্ট্বা বিনিহতান্ সংখ্যে পাঞ্চালান্ সোমকৈঃ সহ ॥১৪॥
যে মাং যুদ্ধেঽভিযোৎস্যন্তি তান্ হনিষ্যামি ভারত!।
ন হি তে বীর! মোক্ষ্যন্তে মদ্বাহ্বন্তরমাগতাঃ ॥১৫॥
এবমুক্ত্বা মহাবাহুঃ পুত্রং দুর্য্যোধনং তব।
অভ্যবর্ত্তত যুদ্ধায় দ্রাবয়ন্ সর্ব্বধন্বিনঃ।
চিকীর্ষুস্তব পুত্রাণাং প্রিয়ং প্রাণভৃতাং বর! ॥১৬॥
ততোঽব্রবীৎ সকৈকেয়ান্ পাঞ্চালান্ গৌতমীসুতঃ।
প্রহরধ্বমিতঃ সর্ব্বে মম গাত্রে মহারথাঃ!।
স্থিরীভূতাশ্চ যুধ্যধ্বং দর্শয়ন্তোঽস্ত্রলাঘবম্ ॥১৭॥

ভারতকৌমুদী

অদ্যেতি। অশ্বত্থামময়মশ্বত্থাম্না ব্যাপ্তম্, লোকং জগৎ, তথা দর্শনাদিব ॥১৩॥
আগমীতি। নির্ব্বেদং স্বাবমাননাম্, রক্ষিতুমশক্তত্বাদিত্যভিপ্রায়ঃ ॥১৪॥
য ইতি। বাহ্বোরন্তরমবধিং বাহুযুগলক্ষিপ্তাস্ত্রপাতসীমামিত্যর্থঃ ॥১৫॥
এবমিতি। দ্রাবয়ন্ মর্দ্দয়ন্। চিকীর্ষুঃ কর্ত্তুমিচ্ছুঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৬॥
তত ইতি। গৌতমীসুতঃ অশ্বত্থামা। অস্ত্রেষু লাঘবং দ্রুতক্ষেপযোগ্যতাম্। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥১৭॥

আজ সোমকদের সহিত যুধিষ্ঠির আমার পরাক্রম দেখিয়া জগৎটাকেই অশ্বত্থামময় বলিয়া মনে করিবেন ॥১৩॥

এবং ধর্ম্মপুত্র যুধিষ্ঠির যুদ্ধে সোমকগণের সহিত পাঞ্চালগণকে নিহত দেখিয়া আত্মগ্লানি অনুভব করিবেন ॥১৪॥

ভরতনন্দন! যাহারা রণস্থলে আসিয়া আমার সহিত যুদ্ধ করিবে, আমি তাহাদিগকে বধ করিব। কারণ, বীর! তাহারা আমার অস্ত্রপাতের সীমায় আসিয়া মুক্তি পাইবে না ॥১৫॥

প্রাণিশ্রেষ্ঠ! মহাবাহু অশ্বত্থামা আপনার পুত্র দুর্য্যোধনকে এইরূপ বলিয়া আপনার পুত্রগণের প্রিয় কার্য্য করিবার ইচ্ছা করিয়া বিপক্ষের সমস্ত ধনুর্দ্ধরকে পীড়ন করিতে থাকিয়া অগ্রসর হইতে লাগিলেন ॥১৬॥

(১৬) • ত্রাসয়ন্ সর্বধন্বিনঃ··· প্রাণভৃতাং বরঃ—বা নি।

এবমুক্তাস্তু তে সর্ব্বে শস্ত্রবৃষ্টিমপাতয়ন্।
দ্রৌণিং প্রতি মহারাজ! জলং জলধরা ইব ॥১৮॥
তান্ নিহত্য শরৈর্দ্রৌণির্দশ বীরানপোথয়ৎ।
প্রমুখে পাণ্ডুপুত্রাণাং ধৃষ্টদ্যুম্নস্য চ প্রভো! ॥১৯॥
তে হন্যমানাঃ সমরে পাঞ্চালাঃ সৃঞ্জয়াস্তথা।
পরিত্যজ্য রণে দ্রৌণিং ব্যদ্রবন্ত দিশো দশ ॥২০॥
তান্ দৃষ্ট্বা দ্রবতঃ শূরান্ পাঞ্চালান্ সহসোমকান্।
ধৃষ্টদ্যুম্নো মহারাজ! দ্রৌণিমভ্যদ্রবদ্যুধি ॥২১॥
ততঃ কাঞ্চনচিত্রাণাং সজলাম্বুদনাদিনাম্।
বৃতঃ শতেন শূরাণাং রথিনামনিবর্ত্তিনাম্ ॥২২॥
পুত্রঃ পাঞ্চালরাজস্য ধৃষ্টদ্যুম্নো মহারথঃ।
দ্রৌণিমিত্যব্রবীদ্বাক্যং দৃষ্ট্বা যোধান্ নিপাতিতান্ ॥২৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

এবমিতি। দ্রৌণিমশ্বত্থামানম্। জলধরা মেঘাঃ ॥১৮॥
তানিতি। নিহত্য আহত্য। অপোথয়ৎ ব্যনাশয়ৎ। প্রমুখে সম্মুখে ॥১৯॥
ত ইতি। ব্যদ্রবন্ত দ্রুতং পলায়ন্ত ॥২০॥
তানিতি। দ্রবতো দ্রুতং পলায়মানান্। অভ্যদ্রবৎ অভ্যধাবৎ ॥২১॥
তত ইতি। বৃতঃ পরিবেষ্টিতঃ। দ্রৌণিমশ্বত্থামানম্ ॥২২—২৩॥

তদনন্তর অশ্বত্থামা কেকয় ও পাঞ্চালদিগকে বলিলেন—'মহারথগণ! আপনারা সকলে আমার গাত্রে প্রহার করুন এবং স্থির হইয়া ও দ্রুত অস্ত্র-ক্ষেপের যোগ্যতা দেখাইতে থাকিয়া যুদ্ধ করুন' ॥১৭॥

মহারাজ! অশ্বত্থামা এইরূপ বলিলে, মেঘ যেমন জল বর্ষণ করে, সেইরূপ তাঁহারা সকলে অশ্বত্থামার প্রতি শর বর্ষণ করিতে থাকিলেন ॥১৮॥

রাজা! তখন অশ্বত্থামা পাণ্ডবগণ ও ধৃষ্টদ্যুম্নের সম্মুখেই বাণদ্বারা আঘাত করিয়া দশ জন বীরকে বিনাশ করিলেন ॥১৯॥

অশ্বত্থামা যুদ্ধে বধ করিতে লাগিলে, সেই পাঞ্চাল ও সৃঞ্জয়েরা রণস্থলে অশ্বত্থামাকে ত্যাগ করিয়া বেগে দশ দিকে পলায়ন করিতে লাগিল ॥২০॥

মহারাজ! সেই পাঞ্চাল ও সোমকগণকে পলায়ন করিতে দেখিয়া ধৃষ্টদ্যুম্ন অশ্বত্থামার দিকে ধাবিত হইলেন ॥২১॥

(১৯)…শরান্ দ্রৌণিঃ… নি। (২২)· রথানামনিবর্ত্তিনাম্—বা নি।

আচার্য্যপুত্র! দুর্ব্বুদ্ধে! কিমন্যৈর্নিহতৈস্তব।
সমাগচ্ছ ময়া সার্দ্ধং যদি শূরোঽসি সংযুগে।
অহং ত্বাং নিহনিষ্যামি তিষ্ঠেদানীং মমাগ্রতঃ ॥২৪॥
ততস্তমাচার্য্যসুতং ধৃষ্টদ্যুম্নঃ প্রতাপবান্।
মর্ম্মভিদ্ভিঃ শরৈস্তীক্ষ্ণৈর্জঘান ভরতর্ষভ! ॥২৫॥
তে তু পঙ্‌ক্তীকৃতা দ্রৌণিং শরা বিবিশুরাশুগাঃ।
রুক্মপুঙ্খাঃ প্রসন্নাগ্রাঃ সর্ব্বকায়াবদারণাঃ।
মধ্বর্থিন ইবোদ্দামা ভ্রমরাঃ পুষ্পিতদ্রুমম্ ॥২৬॥
সোঽতিবিদ্ধো ভৃশং ক্রুদ্ধঃ পদাক্রান্ত ইবোরগঃ।
মানী দ্রৌণিরসংভ্রান্তো বাণপাণিরভাষত ॥২৭॥
ধৃষ্টদ্যুম্ন! স্থিরো ভূত্বা মুহূর্ত্তং প্রতিপালয়।
যাবত্ত্বাং নিশিতৈর্ব্বাণৈঃ প্রেষয়ামি যমক্ষয়ম্ ॥২৮॥

ভারতকৌমুদী

আচার্য্যেতি। সমাগচ্ছ সম্মিলিতো ভব। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৪॥
তত ইতি। মর্ম্মভিদ্ভির্বক্ষোবিদারকৈঃ, জঘান প্রজহার ॥২৫॥
ত ইতি। পঙ্‌ক্তীকৃতাঃ শ্রেণীকৃতাঃ। আশুগা দ্রুতগামিনঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৬॥
স ইতি। অসংভ্রান্তঃ অবিচলিতঃ ॥২৭॥

তদনন্তর স্বর্ণবিচিত্রদেহ, জলপূর্ণ মেঘের ন্যায় গর্জনকারী, অনিবর্ত্তী ও রথারোহী একশত বীরে পরিবেষ্টিত পাঞ্চালরাজপুত্র মহারথ ধৃষ্টদ্যুম্ন যোদ্ধাদিগকে নিপাতিত দেখিয়া অশ্বত্থামাকে এই কথা বলিলেন—॥২২—২৩॥

'দুর্ব্বুদ্ধি আচার্য্যপুত্র! অন্য যোদ্ধাদিগকে বধ করিয়া তোমার কি ফল হইতেছে, তুমি যদি বীর হও, তাহা হইলে যুদ্ধে আমার সহিত মিলিত হও এবং এখন আমার সম্মুখে থাক, আমি তোমাকে বধ করিব' ॥২৪॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর প্রতাপশালী ধৃষ্টদ্যুম্ন তীক্ষ্ণ ও মর্ম্মবিদারক বাণসমূহদ্বারা অশ্বত্থামাকে আঘাত করিলেন ॥২৫॥

তখন মধুলোভী মত্ত ভ্রমরগণ যেমন পুষ্পিত বৃক্ষে প্রবেশ করে, সেইরূপ শ্রেণীকৃত, স্বর্ণপুঙ্খ, নির্ম্মলমুখ, সর্ব্বদেহবিদারক ও দ্রুতগামী সেই বাণ সকল যাইয়া অশ্বত্থামার দেহে প্রবেশ করিল ॥২৬॥

পরে অভিমানী ও বাণধারী অশ্বত্থামা অত্যন্ত বিদ্ধ হওয়ায় চরণাক্রান্ত সর্পের ন্যায় অত্যন্ত ক্রুদ্ধ হইয়া অবিচলিতভাবে বলিলেন—॥২৭॥

(২৪) আচার্য্যপুত্র! ভদ্রং তে পি।

দ্রৌণিরেবমথাভাষ্য পার্ষতং পরবীরহা।
ছাদয়ামাস বাণৌঘৈঃ সমন্তাল্লঘুহস্তবৎ ॥২৯॥
সংছাদ্যমানঃ সমরে দ্রৌণিনা যুদ্ধদুর্ম্মদঃ।
দ্রৌণিং পাঞ্চালতনয়ো বাগ্‌ভিরাতর্জ্জয়ত্তদা ॥৩০॥
ন জানীষে প্রতিজ্ঞাং মে বিপ্রোৎপত্তিং তথৈব চ।
দ্রোণং হত্বা কিল ময়া হন্তব্যস্ত্বং সুদুর্ম্মতে!।
ততস্ত্বাহং ন হন্ম্যদ্য দ্রোণে জীবতি সংযুগে ॥৩১॥
ইমাস্তু রজনীং প্রাপ্তামপ্রভাতাং সুদুর্ম্মতে!।
নিহত্য পিতরং তেঽদ্য ততস্ত্বামপি সংযুগে।
নেষ্যামি মৃত্যুলোকায়েত্যেতন্মে মনসি স্থিতম্ ॥৩২॥

---

ধৃষ্টেতি। প্রতিপালয় প্রতীক্ষস্ব। যমস্য ক্ষয়ং ভবনম্ ॥২৮॥
দ্রৌণিরিতি। আভাষ্য উক্ত্বা, পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্। লঘুহস্তবদৈন্দ্রজালিক ইব ॥২৯॥
সংছাদ্যেতি। আতর্জ্জয়ৎ সম্যগভর্ৎসয়ৎ ॥৩০॥
নেতি। ত্বা ত্বাম্, ন হন্মি প্রতিজ্ঞাব্যুৎক্রমাপত্তেঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩১॥
ইমামিতি। প্রাপ্তামুপস্থিতাম্। অত্যন্তসংযোগে দ্বিতীয়া। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৩২॥

---

'ধৃষ্টদ্যুম্ন! স্থির হইয়া মুহূর্ত্তকাল অপেক্ষা কর; আমি তোমাকে সুধার বাণসমূহদ্বারা যমালয়ে প্রেরণ করিতেছি' ॥২৮॥

ঐন্দ্রজালিকের ন্যায় দ্রুতহস্তসঞ্চালনদক্ষ ও বিপক্ষবীরহন্তা অশ্বত্থামা ধৃষ্টদ্যুম্নকে এইরূপ বলিয়া বাণসমূহদ্বারা সকল দিকে তাঁহাকে আবৃত করিলেন ॥২৯॥

অশ্বত্থামা আবৃত করিলে, যুদ্ধদুর্দ্ধর্ষ ধৃষ্টদ্যুম্ন তখন বাক্যদ্বারা অশ্বত্থামাকে ভর্ৎসনা করিতে লাগিলেন—॥৩০॥

'ব্রাহ্মণ! তুমি আমার প্রতিজ্ঞার বিষয় এবং উৎপত্তির বৃত্তান্ত জান না। অতিদুর্ম্মতি! আমি দ্রোণকে বধ করিয়া তোমাকে বধ করিব। এই জন্যই দ্রোণ জীবিত থাকিতে আজ তোমাকে বধ করিতেছি না ॥৩১॥

অতিদুর্ম্মতি! এই রাত্রি উপস্থিত হইয়াছে, ইহা প্রভাত হইবার পূর্ব্বেই তোমার পিতাকে বধ করিয়া পরে তোমাকেও যমলোকে পাঠাইব, ইহাই আমার মনে রহিয়াছে' ॥৩২॥

---

(৩০) স বাধ্যমানঃ সমরে· বা নি। (৩২) নেষ্যামি প্রেতলোকায়··বা নি।

যস্তে পার্থেষু বিদ্বেষো যা ভক্তিঃ কৌরবেষু চ।
তাং দর্শয় স্থিরো ভূত্বা ন মে জীবন্ বিমোক্ষ্যসে ॥৩৩॥
যো হি ব্রাহ্মণ্যমুৎসৃজ্য ক্ষত্রধর্ম্মে রতো দ্বিজঃ।
স বধ্যঃ সর্ব্বলোকস্য যথা ত্বং পুরুষাধম! ॥৩৪॥
ইত্যুক্তঃ পরুষং বাক্যং পার্ষতেন দ্বিজোত্তমঃ।
ক্রোধমাহারয়ত্তীব্রং তিষ্ঠ তিষ্ঠেতি চাব্রবীৎ ॥৩৫॥
নির্দ্দহন্নিব চক্ষুর্ভ্যাং পার্ষতং সোঽভ্যবৈক্ষত।
ছাদয়ামাস চ শরৈর্নিশ্বসন্ পন্নগো যথা ॥৩৬॥
স চ্ছাদ্যমানঃ সমরে দ্রৌণিনা রাজসত্তম!।
সর্ব্বপাঞ্চালসেনাভিঃ সংবৃতো রথসত্তমঃ ॥৩৭॥
নাকম্পত মহাবাহুঃ স্ববীর্য্যং সমুপাশ্রিতঃ।
সায়কাংশ্চৈব বিবিধানশ্বত্থাম্নি মুমোচ হ ॥৩৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

রোষাতিবেকাৎ প্রতিজ্ঞাব্যুৎক্রমমঙ্গীকৃত্যাহ য ইতি। পার্থেষু পাণ্ডবেষু ॥৩৩॥
য ইতি। ব্রাহ্মণ্যং ব্রাহ্মণকার্য্যং যাজনাদি। বধ্যো বৃত্তিভ্রংশাদিত্যাশয়ঃ ॥৩৪॥
ইতীতি। পরুষং নিষ্ঠুরম্। দ্বিজোত্তমঃ অশ্বত্থামা। আহারয়দকরোৎ ॥৩৫॥
নির্দ্দহন্নিতি। চক্ষুর্ভ্যাং নয়নতেজসা, পার্ষতং ধৃষ্টদ্যুম্নম্ ॥৩৬॥
স ইতি। রথসত্তমো রথিশ্রেষ্ঠঃ। স্ববীর্য্যসমাশ্রয়াদেব নাকম্পত ॥৩৭—৩৮॥

অতএব পাণ্ডবগণের উপরে তোমার যে বিদ্বেষ রহিয়াছে এবং কৌরবগণের উপরে যে অনুরাগ আছে, স্থির হইয়া তাহা দেখাইতে থাক। কিন্তু তুমি জীবিত অবস্থায় আমার নিকট হইতে মুক্তি পাইবে না ॥৩৩॥

নরাধম! যে ব্রাহ্মণ ব্রাহ্মণের কার্য্য পরিত্যাগ করিয়া ক্ষত্রিয়ধর্ম্মে নিরত হয়, সে—তোমারই মত সমস্ত লোকের বধ্য হয়' ॥৩৪॥

ধৃষ্টদ্যুম্ন এইরূপ নিষ্ঠুর কথা বলিলে, অশ্বত্থামা গুরুতর ক্রোধ করিলেন এবং 'থাক থাক' এই কথা বলিলেন ॥৩৫॥

ক্রমে অশ্বত্থামা সর্পের ন্যায় নিশ্বাস ত্যাগ করতঃ নয়নের তেজে ধৃষ্টদ্যুম্নকে যেন দগ্ধ করিতে থাকিয়া বাণদ্বারা তাঁহাকে আচ্ছাদন করিলেন ॥৩৬॥

রাজশ্রেষ্ঠ! অশ্বত্থামা বাণজালে আচ্ছাদন করিলে, সমস্ত পাঞ্চালসৈন্যে পরিবেষ্টিত, রথিশ্রেষ্ঠ ও মহাবাহু ধৃষ্টদ্যুম্ন আপন শক্তি অবলম্বন করিয়া

(৩৪) ক্ষত্রধর্ম্মরতো দ্বিজঃ· বা নি।

তৌ পুনঃ সংন্যবর্ত্তেতাং প্রাণদ্যূতপণে রণে।
নিপীড়য়ন্তৌ বাণৌঘৈঃ পরস্পরবধৈষিণৌ।
উৎসৃজন্তৌ মহেষ্বাসৌ শরবৃষ্টীঃ সমন্ততঃ ॥৩৯॥
দ্রৌণিপার্ষতযোর্যুদ্ধং ঘোররূপং ভয়ানকম্।
দৃষ্ট্বা সম্পূজয়ামাসুঃ সিদ্ধচারণবাতিকাঃ ॥৪০॥
শরৌঘৈঃ পূরয়ন্তৌ তাবাকাশং প্রদিশস্তথা।
অলক্ষ্যৌ সময়ুধ্যেতাং মহৎ কৃত্বা শরৈস্তমঃ ॥৪১॥
নৃত্যমানাবিব রণে মণ্ডলীকৃতকার্ম্মুকৌ।
পরস্পরবধে যত্তৌ পরস্পরজয়ৈষিণৌ ॥৪২॥

---

ভারতকৌমুদী

তাবিতি। সংন্যবর্ত্তেতাম্ অবাতিষ্ঠেতাম্; প্রাণা দ্যূতপণা ইব যত্র তস্মিন্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৯॥

দ্রৌণীতি। বাতেন চরন্তীতি বাতিকাঃ সুপর্ণাদয়ঃ ॥৪০॥

শরৌঘৈরিতি। প্রদিশো দিশো বিদিশশ্চ। অলক্ষ্যৌ অদৃশ্যৌ ॥৪১॥

নৃত্যেতি। যত্তৌ যত্নবন্তৌ অভূতামিতি শেষঃ ॥৪২॥

---

বিচলিত হইলেন না, ববং অশ্বত্থামাব উপরে নানাবিধ বাণ নিক্ষেপ করিতে লাগিলেন ॥৩৭—৩৮॥

সেই যুদ্ধে তাঁহাদের উভযেরই প্রাণ হইয়াছিল দ্যূতক্রীড়ার পণের তুল্য। সুতরাং সেই মহাধনুর্দ্ধরেরা পবস্পাব বধৈষী হইয়া বাণসমূহদ্বারা পীড়ন এবং সকল দিকে বাণবর্ষণ কবিতে থাকিয়া বণস্থলে অবস্থান করিতে থাকিলেন ॥৩৯॥

ক্রমে সিদ্ধ, চারণ ও বায়ুভরগামী প্রাণীরা অশ্বত্থামা ও ধৃষ্টদ্যুম্নের সেই ভয়ঙ্কর মহাযুদ্ধ দেখিয়া তাহাব প্রশংসা কবিতে লাগিলেন ॥৪০॥

তাঁহারা বাণসমূহে আকাশ, দিক্ ও বিদিক্ পূর্ণ এবং গুরুতর অন্ধকার করিয়া নিজেবা অদৃশ্য হইয়া যুদ্ধ কবিতে থাকিলেন ॥৪১॥

তাঁহারা বণস্থলে যেন নৃত্য কবিতেছিলেন এবং তাঁহাদের ধনু দুইখানা যেন মণ্ডলীকৃতই রহিযাছিল, এই অবস্থায় তাঁহারা পরস্পরের জয়ৈষী ও পরস্পরের বধে যত্নবান্ হইতেছিলেন ॥৪২॥

---

(৩৯) ·পরস্পবমমর্ষিণৌ ·বা নি। (৪০)···সিদ্ধচাবণবার্ত্তিকাঃ—বা,··সিদ্ধচারণবাদিকাঃ—নি।

অযুধ্যেতাং মহাবাহূ চিত্রং লঘু চ সুষ্ঠু চ।
সংপূজ্যমানৌ সমরে যোধমুখ্যৈঃ সহস্রশঃ ॥৪৩॥
তৌ প্রযুদ্ধৌ রণে দৃষ্ট্বা বনে বন্যৌ গজাবিব।
উভয়োঃ সেনয়োর্হর্ষস্তুমুলঃ সমপদ্যত ॥৪৪॥
সিংহনাদরবাশ্চাসন্ দধ্মুঃ শঙ্খাংশ্চ সৈনিকাঃ।
বাদিত্রাণ্যভ্যবাদ্যন্ত শতশোঽথ সহস্রশঃ ॥৪৫॥
তস্মিন্ স্তুমুলে যুদ্ধে ভীরূণাং ভযবর্দ্ধনে।
মুহূর্ত্তমিব তদ্যুদ্ধং সমরূপং তদাভবৎ ॥৪৬॥
ততো দ্রৌণির্মহারাজ! পার্ষতস্য মহাত্মনঃ।
ধ্বজং ধনুস্তথা ছত্রমুভৌ চ পার্ষ্ণিসারথী।
সূতমশ্বাংশ্চ চতুরো নিহত্যাভ্যদ্রবদ্রণে ॥৪৭॥

---

ভারতকৌমুদী

অযুধ্যেতামিতি। লঘু দ্রুতম্, সুষ্ঠু সমীচীনম্। সংপূজ্যমানৌ প্রশস্যমানৌ ॥৪৩॥
তাবিতি। প্রকৃষ্টং যুদ্ধং যয়োস্তৌ। তুমুলো মহান্, সমপদ্যত সমজায়ত ॥৪৪॥
সিংহেতি। সিংহনাদা এব রবাস্তে, দধ্মুর্বাদয়ামাসুঃ ॥৪৫॥
তস্মিন্নিতি। যুদ্ধে সাধারণে। তং দ্রৌণিপার্ষতকৃতম্ ॥৪৬॥
তত ইতি। পার্ষ্ণিসারথী পৃষ্ঠবর্ত্তিনৌ সূতৌ। সূতং সম্মুখসারথিম্। ষট্‌পাদঃ ॥৪৭॥

---

মহাবাহু অশ্বত্থামা ও ধৃষ্টদ্যুম্ন বিচিত্র, দ্রুত ও সমীচীনভাবে যুদ্ধ করিতে লাগিলেন; তখন সহস্র সহস্র প্রধান যোদ্ধা তাঁহাদের প্রশংসা করিতে থাকিলেন ॥৪৩॥

বনে দুইটা বন্য হস্তীর ন্যায় তাঁহাদিগকে মহাযুদ্ধে প্রবৃত্ত দেখিয়া উভয় সৈন্যেরই তুমুল আনন্দ জন্মিল ॥৪৪॥

তখন সিংহনাদ হইতে লাগিল, সৈন্যেরা শঙ্খধ্বনি করিতে থাকিল এবং শত শত ও সহস্র সহস্র বাদ্য বাজাইতে লাগিল ॥৪৫॥

ভীরুজনের ভয়বর্দ্ধক সেই মহাতুমুল যুদ্ধে অশ্বত্থামা ও ধৃষ্টদ্যুম্নের সেই যুদ্ধ তখন মুহূর্ত্তকাল যেন সমানভাবে হইয়াছিল ॥৪৬॥

মহারাজ! তাহার পর অশ্বত্থামা মহাত্মা ধৃষ্টদ্যুম্নের ধ্বজ, ধনু, ছত্র, পৃষ্ঠ-সারথিদ্বয়, সম্মুখের সারথি ও চারিটা অশ্বকে বধ করিয়া তাঁহার সৈন্যের দিকে ধাবিত হইলেন ॥৪৭॥

---

(৪৫) সিংহনাদবরাঃ - পি,...শঙ্খাংশ্চ মারিষ!...বর্দ্ধ,...অভ্যবাদন্ত...পি বর্দ্ধ।

পাঞ্চালাংশ্চৈব তান্ সর্বান্ বাণৈঃ সন্নতপর্ব্বভিঃ।
ব্যদ্রাবয়দমেয়াত্মা শতশোঽথ সহস্রশঃ ॥৪৮॥
ততস্তু বিব্যথে সেনা পাণ্ডবী ভরতর্ষভ!।
দৃষ্ট্বা দ্রৌণের্মহৎ কর্ম্ম বাসবস্যেব সংযুগে ॥৪৯॥
শতেন চ শতং হত্বা পাঞ্চালানাং মহারথঃ।
ত্রিভিশ্চ নিশিতৈর্বাণৈর্হত্বা ত্রীন্ বৈ মহারথান্ ॥৫০॥
দ্রৌণির্দ্রুপদপুত্রস্য ফাল্গুনস্য চ পশ্যতঃ।
নাশয়ামাস পাঞ্চালান্ ভূয়িষ্ঠং যে ব্যবস্থিতাঃ ॥৫১॥ (যুগ্মকম্)
তে বধ্যমানাঃ পাঞ্চালাঃ সমরে সহ সৃঞ্জয়ৈঃ।
অগচ্ছন্ দ্রৌণিমুৎসৃজ্য বিপ্রকীর্ণরথধ্বজাঃ ॥৫২॥
স জিত্বা সমরে শত্রূন্ দ্রোণপুত্রো মহারথঃ।
ননাদ সুমহানাদং তপান্তে জলদো যথা ॥৫৩॥

---

## ভারতকৌমুদী

পাঞ্চালানিতি। ব্যদ্রাবয়দপীড়য়ৎ, অমেয়াত্মা অজ্ঞেয়শক্তিরশ্বত্থামা ॥৪৮॥
তত ইতি। মহৎ কর্ম্ম দারুণং যুদ্ধম্, বাসবস্য ইন্দ্রস্য সংযুগে রণস্থলে ॥৪৯॥
শতেনেতি। শতেন বাণৈঃ। মহারথো দ্রৌণিরিতি পরেণ সম্বন্ধঃ। দ্রুপদপুত্রস্য ধৃষ্টদ্যুম্নস্য, ফাল্গুনস্য অর্জ্জুনস্য। ভূয়িষ্ঠং বহুলং যথা স্যাত্তথা, যে পাঞ্চালাঃ ॥৫০—৫১॥
ত ইতি। বিপ্রকীর্ণাস্ত্যক্তা রথা ধ্বজাশ্চ যৈস্তে ॥৫২॥
স ইতি। ননাদ চকার, তপান্তে গ্রীষ্মকালাপগমে বর্ষাসু ॥৫৩॥

---

তৎপরে অজ্ঞেয়শক্তি অশ্বত্থামা নতপর্ব্ব বাণসমূহদ্বারা সেই সমস্ত পাঞ্চাল-সৈন্যকে অন্য শত শত ও সহস্র সহস্র সৈন্যকে পীড়ন করিতে লাগিলেন ॥৪৮॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর রণস্থলে ইন্দ্রের ন্যায় অশ্বত্থামার গুরুতর ব্যাপার দেখিয়া পাণ্ডবসৈন্যেরা ব্যথিত হইয়া পড়িল ॥৪৯॥

পরে মহারথ অশ্বত্থামা ধৃষ্টদ্যুম্ন ও অর্জ্জুনের সমক্ষেই একশত বাণদ্বারা একশত পাঞ্চালকে এবং সুধার তিনটা বাণদ্বারা তিন জন মহারথকে বধ করিয়া—যাহারা যুদ্ধে অবস্থান করিতেছিল, সেই পাঞ্চালগণের বহুসংখ্যক বীরকে বিনাশ করিলেন ॥৫০—৫১॥

অশ্বত্থামা বধ করিতে লাগিলে, সৃঞ্জয়গণের সহিত পাঞ্চালেরা রথ ও ধ্বজ ফেলাইয়া অশ্বত্থামাকে ত্যাগ করিয়া পলায়ন করিতে লাগিল ॥৫২॥

এইভাবে মহারথ অশ্বত্থামা যুদ্ধে শত্রুগণকে জয় করিয়া—বর্ষাকালে মেঘ যেমন গর্জন করে, সেইরূপ বিশাল গর্জন করিতে লাগিলেন ॥৫৩॥

